শ্রীভারতী-গ্রন্থমালা—৭ম সংখ্যা

# आर्षेय-ब्राह्मणम्

# আর্ষেয়-ব্রাহ্মণম্

( মূল ও বঙ্গানুবাদ )

অধ্যাপক শ্রীমাধবদাস সাংখ্যতীর্থ এম্. এ., কর্তৃক সম্পাদিত ও অনূদিত

শ্রীসতীশচন্দ্র শীল, এম্. এ., বি. এল্. কর্তৃক প্রকাশিত
ইণ্ডিয়ান্ রিসার্চ ইন্স্টিটিউট্
১৭০, মানিকতলা স্ট্রীট্, কলিকাতা
১৩৪৮

# ভূমিকা

আর্ষেয়ব্রাহ্মণ বা অনুব্রাহ্মণ সামবেদের অষ্ট ব্রাহ্মণের অন্যতম। বেদচার্য মহামতি সায়ণ ইহাকে সামবেদের ব্রাহ্মণসমূহের মধ্যে চতুর্থ স্থান প্রদান করিয়াছেন। পূজ্যপাদ সত্যব্রত সামশ্রমী মহোদয়ের মতে চল্লিশ প্রপাঠকযুক্ত প্রৌঢ় ষড়্বিংশমন্ত্রোপনিষৎ ছান্দোগ্য ব্রাহ্মণেরই নামান্তর এবং সামবিধি, আর্ষেয়, দৈবত, সংহিতোপনিষৎ এবং বংশ সামবেদের এই পাঁচটি ব্রাহ্মণই অনুব্রাহ্মণ নামে প্রসিদ্ধ।

এই আর্ষেয় ব্রাহ্মণ অতিশয় প্রাচীন এবং প্রামাণ্য গ্রন্থ। সামশ্রমী মহোদয় সত্যই বলিয়াছেন যে তৃণগুল্মাদির সহিত অপরিচিত ভিষকের ন্যায় আর্ষেয় ব্রাহ্মণের জ্ঞানবর্জিত সমুদয় সামবেদাধ্যেতারা উক্ত বেদ সম্বন্ধীয় জ্ঞানও নিষ্ফল।

আর্ষেয় ব্রাহ্মণের অধ্যয়নের দ্বারা যথাক্রমে গায়ত্র, গেয়, আরণ্য ও মহানাম সামের নাম অবগত হওয়া যায়। ইহা হইতে ঋষি ও দেবতার নাম এবং উহ, উহ্য প্রভৃতি সামের ঋষি সম্বন্ধ অতিদেশ বিধি হইতে জানিতে পারা যায়। সামবেদের উৎপত্তি ও মন্ত্রসংখ্যা নির্দেশে ইহার উপকারিতা অসামান্য।

যতদূর সম্ভব আমরা সায়ণ ভাষ্যের মর্মানুবাদ করিয়াছি। ইহা সামবেদাধ্যায়িগণের সামান্য উপকারে আসিলেও শ্রম সফল মনে করিব। অলমতিপল্লবিতেন। ইতি—

**সম্পাদক**

# বিজ্ঞপ্তি

ভারতীয় শাস্ত্র গ্রন্থের প্রকাশ, প্রচার ও গবেষণা কার্য ইণ্ডিয়ান্ রিসার্চ ইন্‌স্টিটিউটের অন্যতম মুখ্য উদ্দেশ্য। এই প্রতিষ্ঠান হইতে গবেষণামূলক এই প্রকার অনেক গ্রন্থ প্রকাশিত হইয়াছে ও হইতেছে এবং ইহার দ্বারা পরিচালিত ইংরেজী গবেষণামূলক পত্রিকা **Indian Culture** ভারত ও ভারতের বাহিরের বিশিষ্ট সুধীবৃন্দ কর্তৃক বিশেষ প্রসংশিত। কিন্তু ভারতের সাধারণ শিক্ষিত সমাজের নিকট এই সব গ্রন্থ বিশেষ আদৃত হয় নাই। সেজন্য যাহাতে সাধারণ পাঠকবর্গের মধ্যে ভারতের অমূল্য জ্ঞানরত্নরাজি, ইহার কৃষ্টি ও শিক্ষা বিশেষরূপে প্রকাশিত হয় সেজন্য বাংলা ভাষায় 'শ্রীভারতী' ও হিন্দী ভাষায় 'প্রাচীন ভারত' নামে দু' খানি মাসিক পত্রিকা প্রকাশিত হইতেছে।

এই উভয় পত্রিকাতেই অপ্রকাশিত ও দুষ্প্রাপ্য ক্ষুদ্র ক্ষুদ্র গ্রন্থ মূল ও অনুবাদ সমেত প্রকাশিত হইতেছে। এই সব গ্রন্থ পৃথকভাবেও শ্রীভারতী গ্রন্থমালার অন্তর্ভুক্ত করিয়া প্রকাশিত ও বিক্রীত হইতেছে।

বর্তমান গ্রন্থখানি এই গ্রন্থমালার ৭ম গ্রন্থ। ইহা সামবেদের অন্তর্গত একটী ব্রাহ্মণ-গ্রন্থ। সামবেদের অন্যতম ব্রাহ্মণগ্রন্থ বংশব্রাহ্মণও এই গ্রন্থমালার ৬ষ্ঠ গ্রন্থরূপে প্রকাশিত হইয়াছে। বংশব্রাহ্মণ বইখানি প্রথমে জার্মাণ পণ্ডিত ডক্টর বেবর কর্তৃক তাঁহার পরিচালিত পত্রিকা Indische Studien ( Vol IV. p. 371 ff ) ও পরে বার্ণেল্ সাহেব কর্তৃক সায়ণভাষ্য সমেত প্রকাশিত হয়। আর্ষেয় ব্রাহ্মণখানিও ইতিপূর্বে বার্ণেল্ সাহেব রোমান্ অক্ষরে মূল এবং সত্যব্রত সামশ্রমী মহাশয় মূল ও সায়ণভাষ্য সমেত প্রকাশিত করেন। কিন্তু এই উভয় গ্রন্থই দুষ্প্রাপ্য। সেজন্য বর্তমানে যাহাতে দেশে আদিধর্মগ্রন্থ বেদ সাধারণের মধ্যে প্রচারিত হয় তদুদ্দেশ্যে মূল ( দেবনাগরী অক্ষরে ) ও বিস্তারিতভাবে বঙ্গানুবাদসহ এই গ্রন্থ প্রকাশিত হইল।

অধ্যাপক মাধবদাস সাংখ্যতীর্থ এম. এ. মহাশয়ও বেদ-প্রচার কার্যে বিশেষরূপে ব্রতী। তিনি বিনা পারিশ্রমিকে এই সব গ্রন্থ সম্পাদনা ও অনুবাদ করিয়া আমাদের বিশেষ কৃতজ্ঞতা-ভাজন হইয়াছেন।

আশা করা যায় দেশের প্রত্যেক পাঠাগার ও শাস্ত্রানুরাগী ব্যক্তিবর্গ এই সব গ্রন্থ এক খণ্ড করিয়া ক্রয় করিয়া আমাদের কার্যে সহায়তা করিবেন। ইতি—

দোল-পূর্ণিমা
১৮ই ফাল্গুন, ১৩৪৮
ইণ্ডিয়ান্ রিসার্চ ইন্‌স্টিটিউট্
১৭০, মানিকতলা স্ট্রীট্,
কলিকাতা।

শ্রীসতীশচন্দ্র শীল
( সাধারণ সম্পাদক )

# आर्षेयब्राह्मणम्

## ॥ अथ प्रथमः प्रपाठकः ॥

॥ हरिः ॐ ॥

अथ खल्वयमार्षप्रदेशो भवत्यृषीणां नामधेयगोत्रोपधारणं स्वर्ग्यं यशस्यं धन्यं पुण्यं पुत्र्यं पशव्यं ब्रह्मवर्चस्यं स्मार्तमायुष्यं प्राक्प्रातराशिकमित्याचक्षते तदप्येवमाहुर्य इदमुपधारयत एकैकस्यर्षेर्द्दिव्यं वर्षसहस्रमतिथिर्भवत्यभिनन्दितः प्रतिनन्दितो मानितः पूजितस्ततः स्वाध्यायफलमुपजीवतीत्यथापि ब्राह्मणं भवति यो ह वा अविदितार्षेयच्छन्दोदैवतब्राह्मणेन मन्त्रेण याजयति वाध्यापयति वा स्थाणुं वर्च्छेति गर्त्तं वा पद्यति प्रवा मीयते पापीयान् भवति यातयामान्यस्य छन्दांसि भवन्त्यथ यो मन्त्रे मन्त्रे वेद सर्वमायुरेति श्रेयान् भवत्ययातयामान्यस्य छन्दांसि भवन्ति तस्मादेतानि मन्त्रे मन्त्रे विद्यादृषीणां सस्थानो भवति स्वस्थानो भवति ब्रह्मणः स्वर्गं लोके महीयते स्मरन्नाजायते पुनर्य एवं वेद तान्येतान्यार्षेयाणि यो ऽधीते ब्राह्मणः पङ्क्तिपवनो भवत्यध्वर्यौ य एवंवित्स्यान्न मृन्मये मृञ्जीत तथा हास्या-युर्न्नरिष्येत तेजश्चाथात उपदेश ओमित्येतत्परमेष्ठिनः प्राजापत्यस्य साम परमेष्ठिनो वा ब्राह्मस्य ब्रह्मणो वा ब्रह्मवाचो वा सत्यं साम स्वर्गस्य वा लोकस्य द्वारविवरणं देवानां वौकस्त्रयस्य वा वेदस्याप्यायनमयातयामाक्षरस्य साम वासिष्ठो हिङ्कारः प्राजापत्यो गवां वा गायत्रं पौष्कलमाग्नेयं प्रथमायां वा यथादिष्टङ्गेयम् प्रथमस्वरैर्वा चतुरक्षरवृद्धान्तैराद्यापात्प्रस्ताव ॐकारान्तो हुम्भावेत्यन्त स्तोभो वृद्धो वा ॥ १ ॥

ঋষিসম্বন্ধীয় উপদেশ এই ব্রাহ্মণে বিবৃত হইতেছে। ঋষিগণের নামধেয়, গোত্র, ছন্দঃ, দেবতা প্রভৃতি বাচক শব্দের দ্বারা সামের বাচ্যত্বজ্ঞানের নাম উপধারণ। এই উপধারণের কথাই এখানে বলা হইতেছে। ব্রাহ্মণের অধ্যয়ন ও অর্থজ্ঞানে প্রবৃত্তির নিমিত্ত বলা হইতেছে যে,

এই ব্রাহ্মণের অধ্যয়ন ও অর্থজ্ঞান স্বর্গ, যশ, ধন ও পুণ্য সম্বন্ধে হিতকর ; পুত্র, পশু ও ব্রাহ্মণ্য শক্তির বর্ধক এবং অধীত বেদের স্মারক ও আয়ুর্বৃদ্ধিকর।

এখন ব্রাহ্মণ অধ্যয়ন সম্বন্ধে কিছু নিয়ম বলা যাইতেছে—ব্রহ্মবাদিগণ বলিয়াছেন যে, প্রাতর্ভোজনের পূর্বেই ইহার অধ্যয়ন করিতে হয়। আরও বলা হইয়াছে যে, যিনি অধ্যেতাকে ঋষিগণের নামধেয়াদির জ্ঞান জানাইয়া দেন তিনি দিব্য বর্ষ সহস্র ব্যাপিয়া এক এক জন ঋষির অতিথি হন এবং ঐ সকল ঋষিদ্বারা অভিনন্দিত, আনন্দিত, সম্মানিত ও নমস্কারাদি দ্বারা অর্চিত হইয়া নিয়মপূর্বক অধীত বেদফল প্রাপ্ত হইয়া থাকেন।

ঋষ্যাদিজ্ঞানের অবশ্য কর্তব্যতা প্রতিপালনের জন্য ব্রাহ্মণান্তর উদ্ধৃত করিতেছেন—যে কেহ, ঋষি, ছন্দ ও দেবতার বিনিয়োগের জ্ঞান অর্জন না করিয়া মন্ত্রের দ্বারা যাজন বা অধ্যাপনা করিয়া থাকেন তিনি বৃক্ষত্ব প্রাপ্ত হন, গর্তে পতিত হইয়া থাকেন অথবা মৃত্যুমুখে পতিত হন। শুধু ইহাই নহে এরূপ অধ্যাপক বা যাজক নিকৃষ্টতর হন এবং ইহার ছন্দোযুক্ত অধীত বেদবাক্য শক্তিহীন হইয়া থাকে। পক্ষান্তরে যিনি প্রতিমন্ত্রে ঋষিছন্দ প্রভৃতির জ্ঞান অর্জন করিয়াছেন তিনি পূর্ণায়ু অর্থাৎ শতবর্ষ পরমায়ু প্রাপ্ত হন, মঙ্গলের সহিত যুক্ত হন, তাঁহার ছন্দোযুক্ত অধীত বেদ শক্তিশালী হয়, সুতরাং মন্ত্রে মন্ত্রে ইহাদের জ্ঞান অর্জন করিবে। এরূপ করিলে, ঋষিগণের সমান স্থান প্রাপ্ত হওয়া যায় অর্থাৎ তাঁহারা যে লোকে বাস করে ইনিই সেই লোকে গমন করেন। অপিচ প্রজাপতির সমান স্থান প্রাপ্ত হন, স্বর্গলোকে পূজিত হন এবং যদি পুনর্জন্ম হয় তবে জাতিস্মর হইয়া জন্ম গ্রহণ করেন।

এখন অধ্যেতার ফল বলা হইতেছে—যে অধ্যেতা পূর্বে সামান্যভাবে উক্ত এবং পরে বিশদভাবে পৃথক্ পৃথক্ কথিত ঋষিগণের নামধেয় প্রভৃতি অধ্যয়ন করিয়া থাকেন তিনি পঙ্ক্তিপাবন অর্থাৎ একত্রে ভোজনকারিগণের বিশোধক হইয়া থাকেন এবং পূজনীয় হন।

এই ব্রাহ্মণ অধ্যেতার কিছু ব্রতের বিধানকরা হইতেছে—যিনি বক্ষ্যমাণ প্রকারে ব্রাহ্মণ সম্বন্ধীয় জ্ঞানলাভ করিবেন তিনি মাটীর পাত্রে ভোজন করিবেন না। এরূপ করিলে এই অধ্যেতার আয়ুহিংসিত হয় না এবং ব্রহ্মতেজও ক্ষয় প্রাপ্ত হয় না।

এইরূপে এই ব্রাহ্মণের অধ্যয়নজ্ঞের ফল প্রতিপাদিত করিয়া এখন প্রতিজ্ঞা করিতেছেন—যেহেতু এই ব্রাহ্মণের অধ্যয়ন ব্যতিরেকে সামের ঋষিনামাদি জানা যায় না অতএব তাহার উপদেশ করা হইতেছে।

প্রণব বেদত্রয়ের সারভূত বলিয়া বেদান্তরূপ সামাদিতে ইহা প্রযুক্ত হইবে। উপনিষৎ ও ইহার গানরূপের বিধান করিয়াছেন (১)। এইজন্য ছাত্রদিগকে ইহার ঋষির নাম বলিতেছেন—'ওম্' এই সাম প্রজাপতি হিরণ্যগর্ভের পরমেষ্ঠিসম্বন্ধীয় (যেহেতু ইহা তৎকর্তৃক দৃষ্ট হইয়াছে)। অথবা ইহা সর্বজগৎ কারণ পরমাত্মা ব্রহ্মের পুত্র পরমেষ্ঠীর স্বরূপ। অথবা 'ওঁম্ এই সাম ব্রহ্মেরই, অথবা ইহা শব্দব্রহ্মসম্বন্ধী।

(১) ওঁম ইত্যুদ গায়ত্রী ( ছান্দোগ ) উপনিষৎ ১।১।৪।

এইরূপে বেদত্রয়ের অত্যন্ত সারভূত ঋষিসম্বন্ধ বলিয়া এখন ঈষদ্‌বিকৃত ব্যাহৃতি সামের ঋষিসম্বন্ধ বলা হইতেছে—ব্যাহৃতিতে গীয়মান সামের নাম সত্য যে হেতু ইহা সত্যস্বরূপ প্রজাপতির বিধায়ক। অথবা ইহা স্বর্গের দ্বারের প্রকাশক অর্থাৎ ইহাদ্বারা স্বর্গের দ্বার উদ্‌ঘাটিত হইয়া থাকে। অথবা ত্রয়ীর সার বলিয়া ব্যাহৃতিত্রয় অগ্ন্যাদি দেবতাগণের নিবাস-স্থান। অথবা ভূরাদি লোকত্রয়ের বাচক বলিয়া ইহাদের স্থানত্ব অর্থসিদ্ধ। অথবা ইহা অগ্নি, বায়ু ও আদিত্যাত্মক ত্রিবেদের প্রবর্দ্ধন (২) ব্যাহৃতি সাম অজর অক্ষরে স্থিত।

এখন সাধারণ হিংকারের ঋষিসম্বন্ধ বলা হইতেছে—হিংকার বসিষ্ঠ বা প্রজাপতির দ্বারা দৃষ্ট অথবা গোশরীরাভিমানী দেবতা সমূহের সহিত সম্বন্ধ।

এখন গায়ত্রীর ঋষি নাম প্রদর্শিত হইতেছে—ইহা পুষ্কল ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহা আগ্নেয় অর্থাৎ অগ্নিসম্বন্ধী।

যাহার সম্বন্ধে বিশেষ করিয়া কিছু বলা হয় নাই, শ্রুতিতে তাহাকে গেয় বলে। গায়ত্রীও গেয়। বিষয় বিশেষে ইহার অনিরুক্ততাকে বাধা দেওয়ার জন্য বলা হইতেছে—অধ্যয়ন সময়ে ইহার সম্বন্ধে যেরূপ উপদেশ করা হয় সেই স্তোত্রীয়তে ই ইহার গান হইবে।

এখন এই সামের প্রস্তাব ভাগের পরিমাণ বলা হইতেছে—ওঁকারান্ত আদ্যপাদ প্রস্তাব(৩)।

এই সামের অন্তে "হুম্ আদায়ো অ।" ইহা পাঠ করা হয়, তৎসম্বন্ধে কিছু বলা হইতেছে—হুম্‌ভাবই ইহার অন্ত, স্তোভ বা বৃদ্ধ। "হুং আঅ।" এই তিনটী গায়ত্রীর অন্তে প্রযুক্ত হইলে, তাহাকে স্তোভ বলে। এই স্তোভও বৈকল্পিক। অতএব উত্তরাতে যখন গানের অতিদেশ হইবে তখন স্তোভপক্ষে অন্তে হুম্ভাব হইবে। নতুবা আর্চিক অক্ষরই পঠিত হইবে।

ইতি আর্ষেয় ব্রাহ্মণে প্রথম প্রপাঠকের প্রথম খণ্ড

**गोतमस्य पर्क्का वभितः कश्यपस्य बर्हिष्यं मध्यमं सौपर्णञ्च वैश्वमनसञ्च वृहद्वा भारद्वाजं वृहद्वाग्नेयं वृहद्वा सौरं श्रौतर्षाणि त्रीण्यौशने च शैरीषं चौशने वाभितः शैरीषं मध्वमं शैरीषे वोत्तरे सर्व्वाणि वौशनानि सर्व्वाणि वा शैरीषाणीन्द्रस्य सांवर्गं वार्त्रघ्ने द्वे साकमश्वस्य शौनः- शेपेः सामनी द्वे वत्सस्व काण्वस्य सामनी द्वे अग्नेश्चार्षेयं सुमित्रस्य च वाध्र्यृश्चेः साम् वध्र्यश्वस्य वानूपस्य ॥ २ ॥**

---

(২) অগ্নিবায়ু রবিভ্যশ্চ ত্রয়ং ব্রহ্ম সনাতনম্।

দুদোহ যজ্ঞ সিদ্ধ্যর্থমৃগযজুঃসামলক্ষণম্ —মনুঃ। ভূরিত্যেব ঋগ্‌বেদাদজায়ত ভূবইতি যজুর্বেদাৎ স্বরিতি সামবেদাৎ—ঐ ব্রা ৫।৫।৭।

(৩) গায়ত্রস্য পাদেন প্রস্তাবঃ সর্বত্রঠাঙ্কারেণ·· লাট্যায়ন সূত্র ৭।১৯

বেদসাম ও ছন্দঃ সাম গ্রন্থের যে সকল সাম ঋক্‌কে আশ্রয় করিয়া গীত হয় সেই সকল সামের ঋষি, ছন্দঃ, দেবতা প্রভৃতি,—নিমিত্ত ভিন্ন ভিন্ন নাম আছে। বর্তমান ব্রাহ্মণে আনুপূর্বিক তাহাই প্রদর্শিত হইতেছে।

অগ্ন আয়াহি ইত্যাদি ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। তাহাদের প্রথমটি ঋষি গোতম কর্তৃক দৃষ্ট, মধ্যমটি কশ্যপ বর্হিষ্য কর্তৃক দৃষ্ট এবং অন্তিমটি ঋষি গোতম কর্তৃক দৃষ্ট অর্থাৎ এই সামত্রয়ের দুইদিকে গোতম এবং মধ্যে কশ্যপ।

ত্বমগ্নে ইত্যাদি ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে ইহা সৌপর্ণ নামে অভিহিত*। অথবা ইহার দ্রষ্টা সুপর্ণ নামক ঋষি।

অগ্নিদূতম্ ইত্যাদি ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে ইহা বিশ্বমনা ঋষি কর্তৃক দৃষ্ট। এই সামে ঋষি ও দেবতাভেদে তিনটি পক্ষ প্রদর্শিত হইতেছে—(১) বৃহৎ ভরদ্বাজ, (২) বৃহৎ আগ্নেয়, (৩) বৃহৎসৌর। অর্থাৎ ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট বৃহৎ সাম, অগ্নিদেবতাক বৃহৎ সাম অথবা সূর্যদেবতাক বৃহৎ সাম।

অগ্নির্বৃত্রা এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের মধ্যে প্রথম দুইটি উশনা কর্তৃক এবং শেষটি শৈরীষ কর্তৃক দৃষ্ট। এই সাম সম্বন্ধে পূর্বে যাহা বলা হইল তাহার চারিটি বিকল্প প্রদর্শিত হইতেছে—(১) উশনা কর্তৃক প্রথম ও তৃতীয়, শৈরিব কর্তৃক মধ্যম, (২) দ্বিতীয় তৃতীয় শৈরীষ কর্তৃক এবং প্রথম উশনা কর্তৃক, (৩) সকলই উশনা কর্তৃক, (৪) অথবা সকলই শৈরীষ কর্তৃক দৃষ্ট।

ত্বং নো অগ্নে মহোভিঃ ইত্যাদি ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে। ইহাদে প্রথমটি ইন্দ্র সাংবর্গ ও দ্বিতীয়টি ইন্দ্রবার্ত্রঘ্ন নামক।

এহ্যূষু ব্রবাণিতে এই ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে—ইহাদের দুইটীই শুনঃশেপ পুত্র সাকমশ্ব* কর্তৃক দৃষ্ট।

আতে বৎস মনোযমৎ—এই ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই কণ্বপুত্র বৎস কর্তৃক দৃষ্ট।

ত্বামগ্নে পুষ্করাদধি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সামের দ্রষ্টা স্বয়ং অগ্নি, সুতরাং অগ্নিই ইহার ঋষি।

অগ্নে বিবস্বদাভর এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বধ্রশ্চ নামক ঋষির পুত্র সুমিত্র কর্তৃক দৃষ্ট। এখানে ঋষির বিকল্প প্রদর্শিত হইতেছে – অথবা এই সাম অনূপ নামক ঋষির পুত্র বধ্রশ্চ কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের দ্বিতীয় খণ্ড

---

* সাকমশ্বেনাভ্যক্রমাত তেন সাকমশ্বম্ ইতি ব্রাহ্মণম্।

**अग्नेः संवर्गौ वैश्वमनसञ्च श्वाभाश्लौष्ठीये द्वे वैश्वामित्रञ्चाग्नेर्जराबोधीये द्वे रुद्रस्य वा मारुतञ्च भार्गवे द्वे शौनःशेपे वेन्द्रस्य वारवन्तीयं तृतीयं सर्वाणि वा भार्गवाणि सर्वाणि वा शौनःशेपानि सर्वाणि वा वारवन्तीयान्यौर्वस्य वैधारयस्य सामनी द्वे अग्नेर्वा सामुद्रे समुद्रस्य वा वाससी अत्रश्चासङ्गः प्रजापतेश्च निधनकामम् ॥ ३ ॥**

নমস্তে অগ্ন ওজসা—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সামের নাম অগ্নির সংবর্গ। দূতং বো বিশ্ববেদসম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সাম বিশ্বমন কর্তৃক দৃষ্ট হইয়াছে।

উপত্বাজ্বা—এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা ক্রমে শ্বাভা ও শ্লৌষ্ঠীয় কর্তৃক দৃষ্ট।

উপত্বাগ্নে দিবেদিবে—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বামিত্র কর্তৃক দৃষ্ট।

জরাবোধত দ্বিবিড্ঢি—এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই অগ্নিসম্বন্ধী এবং জরাবোধীয় নামে খ্যাত। এখানে বিকল্পে দেবতা সম্বন্ধ প্রদর্শিত হইতেছে। অথবা এই জরাবোধীয় নামক সামদ্বয় রুদ্র সম্বন্ধীয়।

প্রতিত্যং চারুমধ্বরম্—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মরুৎ সম্বন্ধীয়।

অশ্বংনত্বা বারবন্তম্—এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ভৃগু নামক ঋষি কর্তৃক দৃষ্ট অথবা ইহারা শুনঃশেপ ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে মন্ত্র দ্রষ্টা শুনঃশেপ এবং সামদ্রষ্টা ভৃগু। তৃতীয়টী ইন্দ্রের স্বভূত এবং বারবন্তীয় নামে প্রসিদ্ধ। ঋষি, মন্ত্র ও বর্ণ সম্বন্ধে বিকল্প প্রদর্শিত হইতেছে। এই তিনটী সামই ভৃগু কর্তৃক দৃষ্ট; অথবা শুনঃশেপ কর্তৃক দৃষ্ট, অথবা ইহাদের সকলেই বারবন্তীয় অর্থাৎ ইন্দ্র কর্তৃক দৃষ্ট।

ঔর্বভৃগুবচ্ছুচিম্—এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই বিধারয় পুত্র ঔর্বনামক ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে দুটী বিকল্প প্রদর্শিত হইতেছে। এই দুইটী সামই অগ্নির স্বভূত অথবা সমুদ্র নামে পরিচিত—এই নামদ্বয় দেবতা নিবন্ধন। অথবা সমুদ্র সম্বন্ধীয় বাসসী নামক শব্দযুক্ত—এই নামধেয় মন্ত্রবর্ণ নিবন্ধন।

অগ্নিমিন্ধানোমনসা—ইত্যাদি ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অত্রি কর্তৃক দৃষ্ট এবং প্রজাপতির নিধনসাম নামে খ্যাত। মন্ত্রের অন্তঃস্থিত "ঔহো", "ঔহোবা", "হাউবা" কে নিধন বলে। এই সাম এই "নিধন" যুক্ত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের তৃতীয় খণ্ড

सैन्धुक्षितानि त्रीण्यग्नेर्हरसी द्वे इहवद्वामदेव्यं तृतीयं यामे द्वे अग्नेराक्षोघ्ने द्वे वैश्वमनसञ्चाग्नेश्चार्षेयं सोमसाम गौपवनञ्च सूर्यसामनी च काव्रञ्च वसुरोचिषः सूर्यवर्चसः सामनी द्वे वसुरोचिषो वा पारावतेः काशीते वा कापोते वा वासुमन्दे वा गौराङ्गिरसस्य सामनी द्वे गोतमस्य वा मनाज्ये ॥ ४ ॥

অগ্নিং বো বৃধন্তম্—এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। সিন্ধুক্ষিত নামক রাজ ঋষি কর্তৃক দৃষ্ট।

অগ্নিস্তিগ্মেন শোচিষা—এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী অগ্নে ইহ নামক এবং তৃতীয়টী ইহ শব্দযুক্ত বামদেব্য অর্থাৎ বামদেব কর্তৃক দৃষ্ট।

অগ্নে মৃড় মহাংঅসি—এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা যম দেবতা সম্বন্ধীয়। যম শব্দের অর্থ পার্থিব অগ্নি।

অগ্নে রক্ষাণো অংহসঃ—ইত্যাদি ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। এবং অগ্নে যুঙ্‌ক্ষ্বা হিতবা—এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগাশ্রিত সাম দুইটিই অগ্নেরাক্ষোঘ্ন নামক।

নিত্যানক্ষ্য বিশ্‌পত—ইত্যাদি ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বমনা কর্তৃক দৃষ্ট। চকারের দ্বারা বাক্যান্তর দ্যোতিত হইতেছে। অগ্নির্মূর্দ্ধা ইত্যাদি ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। অগ্নি এই সামের ঋষি অর্থাৎ ইহা অগ্নি কর্তৃক দৃষ্ট। ইমমূষুত্বমস্মাকম ইত্যাদি ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা সোম সাম নামে বিখ্যাত। ত্বংত্বা গোপবন গিরা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা গোপক সংজ্ঞক।

পরিবাজপতিঃ—এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। উদুত্যং জাতবেদসম্ ইত্যাদি ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋক্‌দ্বয়াশ্রিত সাম দুইটী সূর্য দেবতা কর্তৃক দৃষ্ট।

কবিমগ্নিমুপস্তুহি—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। কবি শব্দযুক্ত এই সাম বসুরোচি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

শন্নোদেবী রভীষ্টয়ে—ইত্যাদি ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটীই সূর্যবর্চা নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অতএব ঋষির বিকল্প বলা হইতেছে। উক্ত উভয় সামই পরাবত নামক ঋষির পুত্র বসুরোচি নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা কাশীত নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা কাপোত নামে প্রসিদ্ধ অথবা বসুমন্দ ঋষি কর্তৃক দৃষ্ট।

কস্য নূনং পরীণসি—ইত্যাদি ঋকে দুটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটী সামই

---

* যজ্ঞের নাম সুপর্ণ যেহেতু যজ্ঞ সুবর্ণের রূপ ধারণ করিয়া দেবতাদের নিকট হইতে পলায়ন করিয়াছিলেন। এই মন্ত্র যজ্ঞ সম্বন্ধী।

অঙ্গিরার পুত্র গুনামক ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে ঋষির বিকল্প প্রদর্শিত হইতেছে। রথবা ইহারা গোতমের স্বভূত মনাজ্য নামক।

ইতি আর্ষেয় ব্রাহ্মণে প্রথম প্রপাঠকে চতুর্থ খণ্ড

**भरद्वाजस्योपहवौ द्वौ श्रौष्टीगवं तृतीयमग्नेर्वैश्वानरस्य यज्ञायज्ञीयं भरद्वाजस्य वा कार्त्तयशश्च कार्त्तवेशं वा नार्मेधश्च कार्त्तवेशश्चैव भरद्वाजस्य पृश्निनी द्वे उरो राङ्गिरसस्य साम गोतमस्य पौरुमद्गे द्वे पुरुमद्गस्य वाङ्गिरसस्य मण्डोर्ज्जामदग्न्यस्य सामनी द्वे माण्डवे वा भरद्वाजस्य गाधं गौतमे द्वे अग्नेरायुरग्नेर्हरसी द्वे दैर्घश्रवसे द्वे ॥ ५ ॥**

যজ্ঞাযজ্ঞা বো আগ্নয়ে ইত্যাদি ঋকে চারিটি সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং ইহারা উপহ্ব (যাহা দ্বারা আহ্বান করা যায়) নামে প্রসিদ্ধ। তৃতীয় সামটী শ্রুষ্টি নামক ঋষি কর্তৃক দৃষ্ট এবং চতুর্থ টী বৈশ্বানর নামক অগ্নিকর্তৃক দৃষ্ট। যজ্ঞা-যজ্ঞ পদযুক্ত বলিয়া ইহা যজ্ঞাযজ্ঞীয় নামে খ্যাত। ইহারই ঋষিনিবন্ধন নাম দেখান হইতেছে। অথবা এই যজ্ঞাযজ্ঞীয় সাম ভরদ্বাজ ঋষিসম্বন্ধীয়।

পাহি নো অগ্নএকয়া এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। তাহাদের মধ্যে প্রথমটী "কর্তযশ" বা "কার্তবেশ" নামক। দ্বিতীয়টী নৃমেধ নামক ঋষি কর্তৃক দৃষ্ট এবং তৃতীয়টী কার্তবেশনামক।

বৃহদ্ভিরগ্নঅর্চিভিঃ ইত্যাদি ঋকে দুইটী সাম রহিয়াছে। এই দুইটিই ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং পৃশ্নি নামে প্রসিদ্ধ।

ত্বে অগ্নে স্বাহুতঃ ইত্যাদি ঋকে একটী সাম আছে। ইহা অঙ্গিরসের পুত্র উরু কর্তৃক দৃষ্ট।

অগ্নেজরিত বিশপতিঃ ইত্যাদি ঋকে দুইটী সাম রহিয়াছে। ইহারা দুইটীই গোতম কর্তৃক দৃষ্ট এবং পুরুমদ্গ নামে প্রসিদ্ধ অথবা অঙ্গিরার পুত্র পুরুমদ্গ কর্তৃক দৃষ্ট।

অগ্নে বিবস্বদুষসঃ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই জমদগ্নির (জমদগ্নি গোত্রীয়) মণ্ডুরের স্বভূত অর্থাৎ তৎকর্তৃক দৃষ্ট।

ত্বন্নশ্চিত্র উত্যা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং গাধ নামে প্রসিদ্ধ।

ত্বমিৎ সপ্রথা অসি এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের উভয়েই গোতম কর্তৃক দৃষ্ট হইয়াছে। আনো অগ্নে বয়ো বৃধম্ ইত্যাদি ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে, ইহা অগ্নি কর্তৃকদৃষ্ট এবং আয়ু নামে খ্যাত।

যো বিশ্বা দয়তে বসুঃ এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। প্রথম দুইটীর ঋষি অগ্নি এবং হরস নামে প্রসিদ্ধ। পরবর্তী দুইটী দীর্ঘশ্রবা কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণে প্রথম প্রপাঠকে পঞ্চম খণ্ড

**अग्नेराग्नेये द्वे गौतमस्य मनाज्ये द्वे दैवराजञ्च गाथिनञ्च कौशिकस्य साम बार्हदुक्थे द्वे पौरुमीढ़ञ्च कार्णश्रवसञ्च प्रास्कण्वं वा दैवोदासञ्च सौक्रतवञ्च काण्वे द्वे मानवे द्वे ॥ ६ ॥**

এনাবো অগ্নিন্নমসা এই ঋকে চারটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের মধ্যে প্রথম দুইটী অগ্নির স্বভূত অর্থাৎ ইহাদের দেবতা অগ্নি, সুতরাং ইহা আগ্নেয় নামে খ্যাত। দ্বিতীয় দুইটী গোতম কর্তৃক দৃষ্ট এবং মনাজ্য নামে খ্যাত।

শেষে বনেষু মাতৃষু এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা দেবরাজনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

অদর্শিগাতুবিত্তম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কুশিক পুত্র গাথি কর্তৃক দৃষ্ট।

অগ্নিরুক্থে পুরোহিতঃ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই বৃহদুক্থ নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

অগ্নিমীড়িষ্বাবসে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা পুরুমীঢ় কর্তৃক দৃষ্ট।

শ্রুধিশ্রুৎকর্ণ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কর্ণশ্রবা নামক ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহা প্রাস্কণ্ব ঋষি দৃষ্ট। প্রদৈবোদসো অগ্নিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা দিবোদাসনামক ঋষি কর্তৃক দৃষ্ট। অধজ্মো অধোবা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা এই মন্ত্রস্থিত সুক্রতু শব্দনিবন্ধন সৌক্রত নামে পরিচিত।

কায়মানোবনাত্বং এই ঋকে দুটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই ঋষি কণ্ব কর্তৃক দৃষ্ট। নিত্বা নক্ষে মনুর্ধে এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা মনুনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের ষষ্ঠ খণ্ড

**अग्नेश्च द्रविणं बार्हस्पत्यञ्च वसिष्ठस्य च वीङ्कं विष्पर्धसश्चाङ्गिरसस्य सामैतवाध्यञ्च मनसश्च दोहः समन्तानि त्रीण्यग्नेरेकं वसिष्ठस्य वा वरुणस्य द्वे वाम्रस्य च वैखानसस्य सामाञ्जिगस्य वा दानवस्य ॥ ७ ॥**

দেবোবোদ্রবিণোদা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অগ্নি এবং সামে দ্রবিণ শব্দ রহিয়াছে বলিয়া ইহা দ্রাবণ নামে প্রসিদ্ধ। প্রৈতু ব্রহ্মণস্পতিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা বৃহস্পতি, সুতরাং বার্হস্পত্য নামে বিখ্যাত। উর্দ্ধউষুণ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বসিষ্ঠ কর্তৃক দৃষ্ট এবং বীঙ্ক এই নামে পরিচিত। প্রয়োবায়ে নিনীষীষতি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অঙ্গিরার পুত্র বিস্পর্দ্ধা নামক ঋষি কর্তৃক দৃষ্ট। প্রবোবত্তং পুরূণাম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ঐতবাধ্য নামে কথিত। যেহেতু ইহা ইতবধি নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অয়মগ্নিঃ সুবীর্য্যস্য এই এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে ইহা "মনসোদ্রোহ" নামে পরিচিত।

ত্বমগ্নে গৃহপতিঃ—এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটী 'সমণ্ড' নামে পরিচিত। অথবা ঋষি বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহাদের প্রথমটীর দেবতা অগ্নি অথবা ইহা বশিষ্ঠ কর্তৃক দৃষ্ট। দ্বিতীয় ও তৃতীয় সাম বাভ্র ঋষি কর্তৃক দৃষ্ট।

সখায়স্ত্বাবয়মহে—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৈখানস ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে ঋষি-বিকল্প বিকল্প কথিত হইতেছে। অথবা ইহা দনুপুত্র আঙ্গিগ ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের সপ্তম খণ্ড

**श्यावाश्वश्चर्तुषामणी च यामश्चाग्नेश्चार्षेयं कौत्सं वा यज्ञसारथि वाग्ने-वैश्वानरस्य सामनी द्वे आश्वे द्वे ऐटते वा वामदेव्यश्च रौद्रं वा वैश्वज्योतिषे द्वे यामे द्वे इन्द्रस्य वैराजे द्वे वसिष्ठस्य वा प्रजापतेर्वा राशिमराये मरायराशिने वा स्कातिङ्करणे वा च्यावने वा शैखण्डिने वेन्वके वा ॥ ८ ॥**

অজুহোতা হবিষা মর্জয়ধ্বম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা শ্যাবাশ্ব ঋষি কর্তৃক দৃষ্ট। চিত্র ইচ্ছিশো বরুণস্য বক্ষথ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীই ঋতু নামক ঋষি কর্তৃক দৃষ্ট। ইদন্ত একং পরউত একম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা যম, সুতরাং যাম নামে খ্যাত।

ইমং স্তোমমর্হতে জাতবেদসে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সামের দ্রষ্টা অগ্নি। এখানে ঋষি নামের বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা এই সাম কুৎস নামক ঋষি

দ্বারা দৃষ্ট। অথবা ইহার নাম যজ্ঞসারথি। সারথি যেরূপ রথ চালনা করে এই সামও সেই প্রকার জ্যোতিষ্টোমাদি যজ্ঞের চালনা করিয়া থাকে এই জন্য ইহার নাম যজ্ঞসারথি।

মূর্ধানং দিবো অরতিং পৃথিব্যাঃ এই ঋকে দুটী নাম উৎপন্ন হইয়াছে। ইহাদের উভয়েরই দেবতা বৈশ্বানর নামক অগ্নি।

বি স্বদাপো ন পর্বতস্য পৃষ্ঠাৎ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীই অশ্বশব্দযুক্ত, অতএব আশ্ব নামে খ্যাত। এই নাম মন্ত্রবর্ণ নিবন্ধন অর্থাৎ মন্ত্রে অশ্বশব্দ রহিয়াছে বলিয়াই ইহার নাম আশ্ব। অথবা ইহা ইতি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

আবো রাজানম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বামদেব নামক ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে দেবতা ভেদে অথবা মন্ত্রগত শব্দহেতু বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহার দেবতা রুদ্র, কিংবা রুদ্র এই শব্দ মন্ত্রে রহিয়াছে বলিয়া- ইহার নাম রৌদ্র।

ইন্ধে রাজা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুটীই বৈশ্ব জ্যোতি নামে প্রসিদ্ধ। বৈশ্বজ্যোতিশব্দ অগ্নি বা ঋষির বাচক।

প্র কেতুনা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুটীই যম নামক পার্থিব অগ্নি কর্তৃক দৃষ্ট, অতএব যাম নামে প্রসিদ্ধ।

অগ্নিন্নরোদীধিতিররণ্যো এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা উভয়েই ইন্দ্র সম্বন্ধীয় বিরাট ছন্দোযুক্ত। এখানে ঋষিনামাদির ভেদে বহু বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহারা বশিষ্ট কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা প্রজাপতির সম্বন্ধীয় রাশিমরায় বা মরায়রাশি নামে খ্যাত। প্রথম পক্ষে পূর্ব সামটী রাশি নামক এবং পরটি মরায় নামক। দ্বিতীয় পক্ষে ঠিক ইহার বিপরীত অর্থাৎ প্রথমটী মরায় নামক ও দ্বিতীয়টি রাশি নামক। অথবা ইহাদের নাম স্ফাতিকরণ বা বৃদ্ধির হেতুভূত, যেহেতু প্রশস্তশব্দ সামে বর্তমান আছে। অথবা ইহারা চ্যবন নামক ঋষি কর্তৃক দৃষ্ট অথবা ইহারা শিখণ্ডির স্বভূত। অথবা ইহারা ইন্বক নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষের ব্রাহ্মণে প্রথম প্রপাঠকের অষ্টম খণ্ড

**শ্যৈনশ্চ শ্যৈনং বা শ্যৈতং বা শয়নং বা শায়নং বা প্রজাপতের্বা দীর্ঘায়ুষ্যং বাসুক্রশ্চ পৌষশ্চ কৌৎসশ্চ কাশ্যপে দ্বে ঘৃতাচেরাঙ্গিরসস্য সাম ভরদ্বাজস্য প্রাসাহ মগ্নের্বৈশ্বানরস্য রাক্ষোঘ্ন মত্রর্বা ॥ ৯ ॥**

অবোধ্যগ্নিঃ সমিধা জনানাম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা শ্যেন নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা শ্যেন শব্দের অর্থ শংসনীয়গতি অগ্নি, তাহার স্বভূত। অথবা ইহার

নাম শৈত্য অর্থাৎ ইহা যজ্ঞদ্বেষী ঋষিগণের বিনাশক। অথবা ইহার নাম শয়ন। অথবা ইহা প্রজাপতি সম্বন্ধীয় এবং দীর্ঘায়ু সাধক।

প্রভূর্জয়ন্তর্মহাবিপোধাম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বম্রুক নামক ঋষি কর্তৃক দৃষ্ট। শুক্রন্তে অন্যৎ যজন্তে অন্যৎ—এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা, সুতরাং এই সাম পৌষ নামে বিখ্যাত। ইড়া মগ্নে পুরুদংসসঙ্গোঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা কুৎস ঋষি কর্তৃক দৃষ্ট।

প্রহোতা জাতঃ এই ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটিই কাশ্যপ ঋষি কর্তৃক দৃষ্ট।

প্রসম্রাজমসুরস্য প্রশস্তম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। অঙ্গিরাপুত্র ঘৃতাচি কর্তৃক এই সাম দৃষ্ট হইয়াছে। অরণ্যোর্নিহিতো জাতবেদা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং প্রাসাহ অর্থাৎ শক্রর ভাবক নামে খ্যাত।

সনাদগ্নে মৃণসি যাতুধানান্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বানর নামক অগ্নির স্বভূত এবং রাক্ষোঘ্ন নামে খ্যাত। অথবা ইহা অত্রি ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণে প্রথম প্রপাঠকের নবম খণ্ড

**पाथे च बृहच्चाग्नेयं यामञ्च बृहच्चैवाग्नेयं बृहतश्च कौसुदस्य सामाग्नेयं द्वाहिष्ठीये द्वे यन्मं हिष्ठीये वाग्ने विंशोविशीय मैडं वा शार्गं प्रजापतेश्च कनीनिके द्वे अत्रेर्वा श्रौतर्वणश्च कश्यपस्य च स्वयोनीन्द्रस्य वेन्द्रियमिन्द्रस्य वा प्रियम् ॥ १० ॥**

অগ্ন ওজিষ্ঠ মাভর এই ঋকে সামদ্বয় উৎপত্তি হইয়াছে। এই দুইটিই পথ শব্দযুক্ত সাম। যদি বীরো অনুষ্যাৎ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অগ্নি। এবং ইহা বৃহৎ নামে খ্যাত। ত্বেষস্তে ধূম ঋণ্বতি এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা যম বা পার্থিব অগ্নি। ত্বংহি ক্ষৈতবদ্যশঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৃহৎ এবং ইহার দেবতা অগ্নি। প্রাতরগ্নিঃ পুরুপ্রিয়ম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা কুমুদ নামক ঋষির পুত্র ব্রাহ্ম নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

যদ্বাহিষ্ঠন্তদগ্নয়ে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটিই অগ্নি সম্বন্ধীয় এবং যদ্বাহিষ্ঠ শব্দযুক্ত বলিয়া যদ্বাহিষ্ঠীয় নামে খ্যাত। অথবা ইহাদের নাম যদ্বাংহিষ্ঠীয়।

বিশো বিশো বা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা অগ্নি কর্তৃক দৃষ্ট এবং বিশোবিশ শব্দযুক্ত বলিয়া বিশোবিশীয় নামে বিখ্যাত। অথবা ঐড় অর্থাৎ পুষ্টিযুক্ত এবং শাগ নামে পরিচিত।

বৃহদ্বয়োহি ভানবে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। তাহারা উভয়েই প্রজাপতির স্বভূত এবং কনীনিক নামে খ্যাত। অথবা ইহারা অত্রি কর্তৃক দৃষ্ট।

অগন্ম বৃত্র হন্তমম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা শ্রুতর্ব শব্দযুক্ত বলিয়া শ্রৌতর্বর্ণ নামে খ্যাত।

জাতঃ পরেণ ধর্মণা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা কশ্যপ ঋষি কর্তৃক দৃষ্ট এবং স্বযোনি নামে খ্যাত। অথবা ইহা ইন্দ্রের স্বভূত ইন্দ্রিয় বা ইন্দ্র প্রিয় নামে প্রসিদ্ধ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠের দশম খণ্ড

**बार्हस्पत्यञ्चारूढ़वच्चाङ्गिरसं यामं वासिते द्वे त्वाष्ट्रीसाम चागस्त्यस्य च राक्षोघ्नं मानवञ्च ॥ ११ ॥**

সোমং রাজানম এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৃহস্পতি কর্তৃক দৃষ্ট। ইত এত উদারুহন্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহারা অঙ্গিরা ঋষি কর্তৃক দৃষ্ট এবং আরূঢ়শব্দযুক্ত। অথবা এই সাম যম কর্তৃক দৃষ্ট। অথবা যম পার্থিব অগ্নি তৎকর্তৃক দৃষ্ট বা সে ইহার দেবতা বলিয়া এই সাম যাম নামে প্রসিদ্ধ।

রায়ে অগ্নেমহে এই ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে। ইহারা আসিত অর্থাৎ অসিত কর্তৃক প্রকাশমান বলিয়া প্রসিদ্ধ।

দধন্বেবা যদীমনু এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ত্বাষ্ট্রী। প্রত্যগ্নে হরমাহর এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা অগস্ত্য ঋষি কর্তৃক দৃষ্ট এবং ত্বমগ্নে বসূংরিহা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মনুনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের একাদশখণ্ড

**तौदे द्वे दीर्घतमसानि त्रीणि सर्वाणि वा तौदानि सर्वाणि वा दैर्घतमसानि श्यावाश्वस्य प्रहितौ द्वौ प्रजापतेः श्रधीये द्वे शुद्धे वा श्रद्धे वा सत्ये वा सामनी वा**

**प्रजापतेः सदो हविर्द्धानानि त्रीणि सदः पूर्वं हविर्द्धाने उत्तरे त्वष्टु रातिथ्यमदितेश्च साम वार्क्कजम्भश्चागस्त्यस्य च राक्षोघ्नं सौमक्रतवं च बृहदाग्नेयीयं वागस्त्यस्य चैव राक्षोघ्नम् ॥ १२ ॥**

পুরুত্বা দাশিবাঙ্‌বোচে এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী তোদ নামক ঋষি কর্তৃক দৃষ্ট। পরের তিনটী দীর্ঘতমা ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের পাঁচটীই তোদ বা দীর্ঘতমা কর্তৃক দৃষ্ট।

প্রহোত্রে পূর্ব্যং বচ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটীই শ্যাবাশ্ব ঋষি কর্তৃক দৃষ্ট।

অগ্নে বাজস্য গোমতঃ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। প্রজাপতি ইহাদের দ্রষ্টা এবং শ্রুধিশব্দযুক্ত বলিয়া ইহারা শ্রুধীয় নামে খ্যাত।

অগ্নে যজিষ্ঠো অধ্বরে এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটীই প্রজাপতি সম্বন্ধীয় এবং সদোহবির্ধান নামে কথিত। ইহাদের মধ্যে প্রথমটী সদঃসংজ্ঞ এবং দ্বিতীয় ও তৃতীয়টী হবির্ধানসংজ্ঞক।

জজ্ঞানঃ সপ্ত মাতৃভিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ত্বষ্টার স্বভূত এবং আতিথ্য নামে খ্যাত। অথবা ইহা অদিতিনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

উত্তস্যানোনিবামতিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অর্কজম্ভনামে খ্যাত।

ঈড়িষ্বাহি প্রতীষ্ঠা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অগস্ত্য ঋষি কর্তৃক দৃষ্ট এবং রাক্ষোঘ্ন নামে খ্যাত।

ন তস্য মায়য়া চন এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সোমক্রতু নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা সোমক্রতুর অর্থ অগ্নিষ্টোমের সপ্তসংস্থা। ইহা ঐ সকলে গীত হয় বলিয়া ইহার নাম সোমক্রতু। অথবা ইহার দেবতা অগ্নি এবং ইহা বৃহৎ নামে প্রসিদ্ধ।

শ্রুষ্ট্যগ্নে নবস্যম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অগস্ত্য ঋষি কর্তৃক দৃষ্ট এবং রাক্ষোঘ্ন নামে পরিচিত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের দ্বাদশখণ্ড

**इन्द्रस्य प्रमंहिष्ठीयानि चत्वारि वसिष्ठस्य वासितं वैषां तृतीयं भरद्वाजस्य वाजभृद्वाजाभृद्वा वाजाभर्म्मीयं वा सौभराणि त्रीणि पत्थस्य सौभरस्य सामनी द्वे**

**पथो वा पत्थस्य वा दैवानीकं च गौतमं च साध्यं वा जमदग्नेश्च संवर्गोऽगस्त्यस्य च राक्षोघ्नम् ॥ १३ ॥**

**( इति प्रथमप्रपाठकस्यार्द्धः )**

প্রমংহিষ্ঠাযগায়ত এই ঋকে চারিটি সাম উৎপন্ন হইয়াছে। ইহারা চারিটিই ইন্দ্রসম্বন্ধী প্রমংহিষ্ঠ শব্দযুক্ত বলিয়া ইহারা প্রমংহিষ্ঠীয় নামে প্রসিদ্ধ। অথবা এই প্রমংহিষ্ঠীয় সামগুলি বশিষ্ঠ কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের তৃতীয়টি অসিত নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

প্রসো অগ্নে তরোতিভিঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট এবং অন্নের বা বলের পোষক বলিয়া বাজভৃৎ নামে খ্যাত। অথবা ইহার নাম বাজাভৃৎ। অথবা বাজভর্ম শব্দযুক্ত বলিয়া ইহা বাজভর্মীয় নামে প্রসিদ্ধ।

ত্বং গূর্দ্ধিয়া এই ঋকে তিনটি সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের তিনটিই সৌভরি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

মানো হৃনীথা অতিথিম্ এই ঋকে দুইটি সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটিই সোভরির পুত্র পথ্য নামক ঋষি কর্তৃক দৃষ্ট। ঋষিবিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহা পথ্যসম্বন্ধীয় কিংবা পথ্যনামক অন্য গোত্রের ঋষি কর্তৃক দৃষ্ট।

ভদ্র নো অগ্নিরা হুত এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা দেবানীক ঋষি কর্তৃক দৃষ্ট।

যজিষ্ঠং ত্বা ববৃমহে এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা গোতম নামক ঋষি কর্তৃক অথবা ইহা সধ্য নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

তদগ্নেহ্যুম্নমাভর এই ঋকে একটি নাম উৎপন্ন হইয়াছে। ইহা জমদগ্নি ঋষি কর্তৃক দৃষ্ট এবং সংবর্গনামে পরিচিত। সংবর্গ শব্দের অর্থ স্তোত্র সমূহের ফলপ্রদ।

যদ্বাউ বিশ্পতিঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা অগস্ত্য কর্তৃক দৃষ্ট এবং রাক্ষোঘ্ন নামে পরিচিত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের ত্রয়োদশ খণ্ড।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম অধ্যায়

**रौद्रे द्वे मार्गीयवे द्वे अपि वा मार्गीयवं च रौद्रं च मार्गीयवं चैव सर्वाणि वा रौद्राणि सर्वाणि वा मार्गीयवाण्याश्व मैटते द्वे श्रौतकक्षे द्वे तन्वस्य पार्थस्य**

**सामनी द्वे दावसोर्वाङ्गिरसस्योत्तरं वसिष्ठस्य निवेष्वौ द्वा विड़ानां वा संक्षार उत्तरं शार्यातानि त्रीणीन्द्राण्याः साम गोषूक्तं च गौरीवितङ्गाराणि त्रीणि ॥ १४ ॥**

তদ্বো গায় সুতে সচা এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। প্রথম দুইটী রুদ্র সম্বন্ধীয় এবং দ্বিতীয় দুইটী মৃগয়ুদেবতা সম্বন্ধীয়। উক্তক্রম বিপর্য্যাসে বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা প্রথম ও চতুর্থ সাম মার্গয়ব নামক এবং দ্বিতীয় ও তৃতীয় সাম রুদ্রদেবতা সম্বন্ধীয়। অথবা সকল সামই মার্গীয়ব বা রৌদ্র।

যস্তে নূনং শতক্রতো এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা আশ্ব অর্থাৎ অশ্বরূপী প্রজাপতি সম্বন্ধীয়। গাব উপবদাবটে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই ইটতনামক ঋষি কর্তৃক দৃষ্ট। অরমশ্বায় গায়ত এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই শ্রুত কক্ষ নামক ঋষির স্বভুত অর্থাৎ তৎকর্তৃক দৃষ্ট।

তমিন্দ্রং বাজয়ামসি এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার প্রথম দুইটী পৃথু নামক ঋষির পুত্র তন্ব কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের অন্ত্য অর্থাৎ দ্বিতীয় সামটী অঙ্গিরা পুত্র দ্বাবসু কর্তৃক দৃষ্ট। দ্বিতীয় দুইটী বশিষ্ঠ ঋষি কর্তৃক দৃষ্ট এবং নিবেষ্ব নামে খ্যাত। অথবা এই দুইটী সামের অন্তিমটী অর্থাৎ চতুর্থ সামটী ইড়াসমূহের সংস্কার নামে প্রসিদ্ধ।

ত্বমিন্দ্রবলাদধি এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটীই শর্য্যাত ঋষির স্বভূত অর্থাৎ তৎকর্তৃক দৃষ্ট।

যজ্ঞ ইন্দ্রমর্দ্ধয়ৎ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এবং যদিন্দ্রাহং যথাত্বম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। প্রথম সামটী ইন্দ্রাণীর স্বভূত এবং দ্বিতীয় দুইটী গোষূক্ত ও অশ্বসুক্ত নামক ঋষিদ্বয় কর্তৃক দৃষ্ট। পন্যম্পন্যমিৎসোতারম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে এবং ইহা গৌরীবিত নামে খ্যাত।

ইদং বসো সুতমন্ধ এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই গর নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকে চতুর্দশ খণ্ড

**सौपर्णानि त्रीणि शारुमवेतसानि वा विलम्बसौपर्णं वैषां तृतीयं शाकल माभरद्वसवे द्वे तान्वे द्वे इंद्रस्य रोहितकूलीये द्वे विश्वामित्रस्य वेन्द्राण्याः सामनी;**

इन्द्रस्य च सहस्रबाहवीयं धृषतो मारुतस्य साम भरद्वाजस्यादारसृद्ध षतश्चैव मारुतस्य साम भरद्वाजसस्य चैवादारसृती ऐध्मवाहानि त्रीण्यैध्महाराणि वाहैः पैद्वस्य सामाहैध्मो वा पैद्वस्य पैल्वरव वा ॥ १५ ॥

উদ্‌ঘেদভিশ্রুতামঘম্ এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই সৌপর্ণ অর্থাৎ সুপর্ণনামক ঋষি কর্তৃক দৃষ্ট অথবা ইহারা শারুপ্রবেতস অর্থাৎ শরুপ্রবেতস নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের মধ্যে তৃতীয়টী বিলম্ব সৌপর্ণ নামে খ্যাত।

যদদ্য কচ্চ বৃত্রহন্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা শকল নামক ঋষি কর্তৃক দৃষ্ট। য আনয়ৎপরাবত এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা আভবদ্বসু নামক ঋষি কর্তৃক দৃষ্ট। গান ইন্দ্রভ্যাদিশ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই তাম্ব অর্থাৎ তম্বনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

এন্দ্র সানসিংরয়িম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের স্বভূত এবং রোহিতকুলীয় নামে প্রসিদ্ধ। এই নাম দেবতানিবন্ধন। অথবা ইহারা বিশ্বামিত্র ঋষি কর্তৃক দৃষ্ট।

ইন্দ্রং বয়ং মহাধনে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীই ইন্দ্রাণীয় সাম। অপিবৎবাক্রবঃ সুতম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইন্দ্রের স্বভূত এবং সহস্রবাহু এই শব্দ মন্ত্রে বর্তমান আছে বলিয়া সহস্র বাহবীয় নামে প্রসিদ্ধ।

বয়মিন্দ্রত্বায়বে এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী মরুতপুত্র ধৃষত নামক ঋষি কর্তৃক দৃষ্ট। দ্বিতীয়টি ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট এবং অদারসৃৎ নামে খ্যাত। তৃতীয়টী মরুত কর্তৃক দৃষ্ট এবং ধৃষৎ নামে পরিচিত। চতুর্থ ও পঞ্চমটী ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট এবং অদারসৃৎ নামে খ্যাত।

আঘা যে অগ্নিমিন্ধতে এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা ঐধ্মবাহ অর্থাৎ ইহারা ইধ্মাবাহনে বা ইধ্মাহরণে বিনিযুক্ত হইয়া থাকে।

ভিন্ধিবিশ্বা অপদ্বিষঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা পীডু নামক ঋষির পুত্র পীলু কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের পঞ্চদশ খণ্ড

**ऐषश्च पौषश्च मरुताश्च सवेशीयं सिन्धुषाम वा हाविष्मते द्वे हाविष्कृते द्वे काक्षीवतश्चौषसश्च भरद्वाजस्य मौक्षे द्वे दक्षणिधनं वैनयोः पूर्वं भरद्वाजानि त्रीण्यार्षभाणि वा सैन्धुक्षितानि वा शाक्त्यसामनी द्वे वार्षन्धरे द्वे कुत्सस्य प्रस्तोकौ द्वौ ॥ १६ ॥**

ইহেব শৃণ্ব এষাম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এষপদযুক্ত বলিয়া ইহার নাম ঐষম্। ইম উত্বা বিচক্ষতে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা বলিয়া ইহার নাম পৌষ।

সমস্য মন্যবে বিশঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা মরুৎ এবং মন্ত্রে সংবেশ শব্দ রহিয়াছে বলিয়া ইহার নাম সংবেশীয় অথবা সিন্ধুনামক ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া ইহা সিন্ধুষাম নামে পরিচিত।

দেবানামিদ বো মহৎ এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী অঙ্গিরা বংশোৎপন্ন হবিষ্মান্ ঋষি কর্তৃক দৃষ্ট এবং অন্তিম দুইটী উক্ত বংশোৎপন্ন হবিষ্কৃৎ ঋষি কর্তৃক দৃষ্ট।

সোমানাং স্বরণম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কক্ষীবান্ ঋষি কর্তৃক দৃষ্ট। বোধন্মনা ইদস্ত নঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা এবং এই জন্য ইহা ঔষস নামে খ্যাত।

অদ্য নো দেব সবিতঃ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটীই ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং মৌক্ষ নামে পরিচিত। অথবা ইহাদের প্রথমটী দক্ষনিধন নামে খ্যাত যেহেতু ইহার অন্তে "দক্ষায়া" রূপ নিধন রহিয়াছে।

কস্য বৃষভো যুবা এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা ঋষভ ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা সিন্ধুক্ষিৎ ঋষি কর্তৃক দৃষ্ট।

উপহ্বরে গিরীণাম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটীই বশিষ্ঠের পুত্র শক্তি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

প্রসম্রাজং চর্ষণীনাম্ এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী বর্ষন্ধর ঋষি কর্তৃক দৃষ্ট। অন্তিম দুইটী কুৎস ঋষি কর্তৃক দৃষ্ট এবং উৎকৃষ্ট স্তবের উপযুক্ত বলিয়া 'প্রস্তোক' নামে বিখ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের ষোড়শ খণ্ড

औपगवे द्वे सौश्रवसे वाथमथे वा मथाथे वा सौमित्रे वा शैखण्डिने वा त्वाष्ट्रीसाम त्वष्टरातिथ्ये द्वे पौषे द्वे श्यावाश्वे द्वे प्रजापतेः सुतंरयिष्ठीये द्वे सहोरयिष्ठीये वेष्टाहोत्रीयं चाप्सरसं वापां वा निधिः प्रजापतेश्च निधनकामं सिन्धुषाम वा रैवत्यश्च वाजदावर्यौ वा सौमापौषञ्च गोअश्वीयं वा ॥ १৭ ॥

অপাত্বশিপ্র্যন্ধসঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুইটীই উপগুনামক ঋষি কর্তৃক দৃষ্ট। এখানে ঋষি বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহারা সুশ্রবা, অথমথ, মথাথ, সুমিত্র কিংবা শিখণ্ডি কর্তৃক দৃষ্ট।

ইমা উত্বা পুরুবসো এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ত্বষ্টা সুতরাং ত্বাষ্ট্রী নামে খ্যাত। অত্রাহ গোরমণ্বত এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ত্বষ্টার আতিথ্যসংজ্ঞক অর্থাৎ ত্বষ্টা সম্বন্ধীয় আতিথ্য ইষ্টিতে প্রযুক্ত হইয়া থাকে। যদিন্দ্রো অনয়দ্রিতঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দেবতা পূষা সুতরাং ইহারা পৌষসংজ্ঞক। গৌর্দ্ধয়তি মরুতাম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই শবাশ্ব ঋষি কর্তৃক দৃষ্ট।

উপনো হরিভিঃ সুতম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই "সুতং রয়িষ্ঠা" শব্দযুক্ত বলিয়া সুতং রয়িষ্ঠীয় নামে প্রসিদ্ধ অথবা ইহারা "সহোরয়িষ্ঠীয়" নামে খ্যাত।

ইষ্টা হোত্রা অসৃক্ষত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইষ্টাহোত্র শব্দযুক্ত বলিয়া ইষ্টাহোত্রীয় নামে পরিচিত। অথবা ইহা আপ্সরস বা অপাং নিধি নামে কথিত যেহেতু 'এ উদধির্নিধি' ইহার নিধন রূপে পঠিত হইয়াছে।

অহমিদ্ধি পিতুষ্পরি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। "ঔহোঔহোবা" ইহার নিধনরূপে পঠিত হইয়াছে বলিয়া ইহা প্রজাপতির নিধনকাম নামে আখ্যাত। অথবা সিন্ধু ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া ইহার নাম সিন্ধুষাম।

রেবতী র্নঃ সধমাদে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা রেবতীশব্দ যুক্ত বলিয়া ইহার নাম রৈবত্য। অথবা ইহার নাম বাজদাবর্য্য।

সোমঃ পূষা চ চেততু এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। সোম ও পূষা ইহার দেবতা বলিয়া ইহা সৌমাপৌষ নামে খ্যাত। অথবা গো অশ্বীয় শব্দযুক্ত বলিয়া ইহা গো অশ্বীয় নামে কথিত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের

সপ্তদশ খণ্ড

वैतहव्यानि त्रीण्योकोनिधनं वैषां तृतीयं शाक्त्यसामनी द्वे गौरीविते द्वे शाक्त्यसाम चैव गौरीवितश्चैव सर्वाणि वा शाक्त्यसामानि सर्वाणि वा गौरीवितानि काण्वे द्वे गौरीविते द्वे शौतकक्ष तृतीयं सौमित्र द्वे इहवद्दैवोदासं तृतीयं रणवे द्वे वैणवे वा शार्करवर्णं वैनयोः पूर्वं मोदले द्वे वीङ्कं वैनयोः पूर्वं मार्षभाणि त्रीणि सैन्धुक्षितानि वाध्र्यश्वानि त्रीणि पूर्वतिथानि वा पौर्वातिथानि वा ऽवैवातिथं च मैधातिथं वा ॥ १८ ॥

পান্ত মা বো অন্ধসঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই বীতহব্য নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের অন্তিম সামটী "ওকা" নিধনযুক্ত বলিয়া ওঁকোনিধন নামক।

বি ইন্দ্রায় মাদনম্ এই ঋকে ছয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী বশিষ্ঠ পুত্র শক্তিনামক ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া শাক্ত্য সাম নামে বিখ্যাত। পরের দুইটী গৌরীবিত ঋষি কর্তৃক দৃষ্ট। পঞ্চমটী শক্তি কর্তৃক দৃষ্ট এবং ষষ্ঠটীর দ্রষ্টা গৌরীবিত। অথবা এই ছয়টীই শক্তি অথবা গৌরীবিত ঋষি কর্তৃক দৃষ্ট।

বয়মুত্বা তদিদর্থাঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুটীরই দ্রষ্টা কণ্ব।

ইন্দ্রায় মদ্বনে সুতম্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী গৌরীবিত ঋষি কর্তৃক দৃষ্ট এবং তৃতীয়টী শ্রুতকক্ষ ঋষি কর্তৃক দৃষ্ট।

অয়ং ত ইন্দ্র সোমঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটীর দ্রষ্টা সুমিত্র। তৃতীয়টীর দ্রষ্টা দিবোদাস। মন্ত্রের নিধনে "ইহা" শব্দ রহিয়াছে বলিয়া ইহাকে ইহবৎ দৈবোদাস বলা হইয়াছে।

সুরূপং কৃৎনুমূতয়ে এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী রৈণব বা বৈণব নামে খ্যাত। অথবা এই দুইটী সামের প্রথমটী শার্করবর্ণ নামে খ্যাত। পরের দুটীর নাম ঔদল। অথবা ইহাদের প্রথমটী বীঙ্ক নামে খ্যাত।

অভিত্বা বৃষভা সুতে এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম তিনটী ঋষভ, সিন্ধুক্ষিৎ অথবা বধ্রশ্ব ঋষি কর্তৃক দৃষ্ট।*

---

* চতুর্থ সামের কথা ভাষ্যে বলা হয় নাই, মূলেও তাহার কোন উল্লেখ নাই। অতএব আমার মনে হয় লিপিকর প্রমাদবশতঃ "ইত্যত্র সাম চতুষ্টয়ম্" বলা হইয়াছে ; প্রকৃত প্রস্তাবে "ইত্যত্র সামত্রয়ম্" হইবে। সামবেদাভিজ্ঞগণ এবিষয়ে দৃষ্টি দিলে অনুগৃহীত হইব।

য ইন্দ্র চমসেষু এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুটীই কুৎস কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা পাঞ্চবাজ বা দাশবাজ নামে কথিত।

যোগে যোগে স্তবস্তরম্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের তিনটীই সুমেধ ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা পুর্বতিথ ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া পুর্বতিথা বা পৌর্বাতিথ নামে কথিত।

আত্বেতা নিষীদত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা দেবাতিথি বা মেধাতিথি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের

অষ্টাদশ খণ্ড

**आङ्गिरसानि त्रीण्यपि वा माधुच्छन्दसं क्रौञ्चं घृतश्चुन्निधनं प्राजापत्यं माधुच्छन्दसं वैव वाभ्राणि त्रीणि प्रैयमेधानि वा वैयश्वानि वाश्वानि वोद्गातृदमनानि वा गौरीविते द्वे आपालवैणवे द्वे वैणवे वापाले वाकूपारे वा पारववे वा धुरोःसामनी द्वे महागौरवितं तृतीयं गौरीवितं वैव वाचःसामनी द्वे महावामदेव्यं तृतीयं वामदेव्यं वैवेन्द्रस्य सत्रासाहीये द्वे अजितस्य वाजिती वामदेव्यं चाश्विनोश्च साम गोतमस्य च भद्र मश्विनोश्चैव साम सोमसाम वा ॥ १९ ॥**

ইদং হ্যন্বোজসা এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটীই অঙ্গিরা কর্তৃক দৃষ্ট। এখানে ঋষি বিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা ইহার প্রথমটী মধুছন্দা কর্তৃক এবং দ্বিতীয়টী ক্রুঞ্চ নামক ঋষি কর্তৃক দৃষ্ট। তৃতীয়টীর দেবতা প্রজাপতি এবং নিধনে "ঘৃতেশ্চুতা" শব্দ রহিয়াছে বলিয়া ঘৃতশ্চুৎ নামে প্রসিদ্ধ। অথবা ইহা (তৃতীয়টী) মধুচ্ছন্দা কর্তৃক দৃষ্ট।

মহাঁ ইন্দ্র পুরশ্চনাঃ এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই বভ্রু কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা প্রিয়মেধ, ব্যশ্ব অথবা অশ্বরূপী প্রজাপতি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা উদ্গাতৃদমন নামে প্রসিদ্ধ।

আতূন ইন্দ্র ক্ষুমন্তম্ এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহার প্রথম দুইটী গৌরীবিত নামক। অন্তিম দুইটীর নাম আপালবৈণব অথবা বৈণবাপাল অথবা ইহাদের নাম আকুপার। অকুপার কশ্যপেরই নামান্তর। অথবা ইহাদের নাম পারবব।

অভিপ্রগোপতিঙ্গিরা এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটীর নাম ধুরোঃ সাম। তৃতীয়টীর নাম মহাগৌরীবিত বা গৌরীবিত।

কয়া ন শ্চিত্র অভুবৎ এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটীর নাম বাচঃসাম। তৃতীয়টীর নাম মহাবামদেব্য বা বামদেব্য।

ত্য মূবঃ সত্রাসাহম্ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীর দেবতা ইন্দ্র এবং সত্রাসাহ শব্দযুক্ত বলিয়া ইহারা সত্রাসাহীন বলিয়া কথিত। অথবা ইহারা অজিত কর্তৃক দৃষ্ট এবং জিতী নামে প্রসিদ্ধ।

সদসস্পতিমদ্ভুতম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বামদেব কর্তৃক দৃষ্ট। "যেতে পন্থা অধোদিবঃ" এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অশ্বিনীকুমারদ্বয়। ভদ্রং ভদ্রং ন আভর এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ঋষি গোতম কর্তৃক দৃষ্ট এবং ভদ্র নামে খ্যাত। অস্তি সোমো অয়ং সুতঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অশ্বিনী কুমারদ্বয়। অথবা ইহার নাম সোমসাম।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের
উনবিংশ খণ্ড

**ত্বাষ্ট্রীসাম চ গোধাসাম চ সবিতুশ্চ সামোষসশ্চ সাম ত্বষ্টুরাতিথ্যে দ্বে পৌষশ্চেন্দ্রস্য চ মায়েন্দ্রস্য সাংবর্ত্তে দ্বে সংবর্ত্তস্য বাঙ্গিরস্য শৌনঃশেপশ্চ চ্যাবনং প্রীতীচীনেডশ্চ কাশীতম্ ॥ ২০ ॥**

ইঙ্খয়ন্তীরপস্যুব এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ত্বাষ্ট্রী যেহেতু ত্বষ্টা ইহার দেবতা।

নকীদেবা ইনীমসি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম গোধাসাম।

দোষো আগাদ্বৃহৎ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা সবিতা। এষো উষা অপূর্ব্যা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা।

ইন্দ্রো দধীচো অস্থভিঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই আতিথ্য ইষ্টিতে ত্বষ্টার সম্বন্ধে বিনিযুক্ত হয়। ইন্দ্রেহি মৎস্যন্ধসঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা বলিয়া ইহার নাম পৌষ। আতূ ন ইন্দ্র বৃত্রহন্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ইন্দ্রের মায়া।

তজ্জস্তদস্তিত্বিষে এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের সাংবর্ত নামক* অথবা অঙ্গিরা গোত্রোৎপন্ন সংবর্ত কর্তৃক দৃষ্ট।

* ইন্দ্র যজ্ঞ বিঘ্নকারী রাক্ষসগণকে পরাভূত করিয়াছিলেন বলিয়া ইহার নাম সংবর্ত।

অয়মুতে সমতসি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা শুনঃশেপ বা দধীচির পুত্র চ্যবন কর্তৃক দৃষ্ট।

বাত আ বাতু ভেষজম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইড়া শব্দ নিধনে রহিয়াছে বলিয়া ইহা প্রতীচী নেড় নামে অথবা কাশীত নামে খ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের বিংশ খণ্ড

**सौमित्रश्च श्यावाश्वे च शैखण्डिनं च वैतहव्यं च भारद्वाजं चारुणस्य च वैतहव्यस्य साम सौभरं वा सौभरं चैव पाष्ठौहेह्वे साकमश्वश्च धुरां वा साम ॥ २१ ॥**

যং রক্ষন্তি প্রচেতসঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সুমিত্র কর্তৃক দৃষ্ট। সুমিত্র কুৎসেরই নামান্তর। গব্যোষুণো যথাপুরা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীই শাবাশ্ব ঋষি কর্তৃক দৃষ্ট।

ইমাস্ত ইন্দ্র পৃশ্নয়ঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা শিখণ্ডি কর্তৃক দৃষ্ট। অয়াধিয়া চ গব্যয়া এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বীতহব্য কর্তৃক দৃষ্ট। পাবকা নঃ সরস্বতী এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট। ক ঈমং নাহুধি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বীতহব্যের পুত্র অরুণ কর্তৃক দৃষ্ট। অথবা ইহা সোভরি কর্তৃক দৃষ্ট।

তা যাহি সুষুমাহিত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার ঋষি সোভরি। মহিত্রীণামবরস্ত এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এদুটীই অঙ্গিরা গোত্রোৎপন্ন পৃষ্ঠৌহ ঋষি কর্তৃক দৃষ্ট। ত্বাবতঃ পুরূবসো এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম সাকমশ্ব বা ধুরাং সাম।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের একবিংশ খণ্ড

**यामश्चाङ्गिरसं च हरिश्रीनिधनं वैरूपश्चासितं च सिन्धुषाम वा यमस्यार्कं इन्द्रस्य वा सौमित्रे द्वे इन्द्रस्य चाभयङ्करं ताष्ट्रीसाम च पौषश्चेन्द्राण्याः साम ॥ २२ ॥**

উত্বা মদন্তু সোমাঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা যম কর্তৃক দৃষ্ট। গির্বণঃ পাহি নঃ সুতম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সাম অঙ্গিরা কর্তৃক দৃষ্ট এবং নিধনে হরিশ্রী শব্দ রহিয়াছে বলিয়া হরিশ্রীনিধন নামে প্রসিদ্ধ।

সদাব ইন্দ্র এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিরূপ সম্বন্ধীয়। আত্মা বিশস্তিন্দবঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অসিত ঋষি কর্তৃক দৃষ্ট। দেবলের ই অন্য নাম অসিত। অথবা ইহার নাম সিন্ধুষাম।

ইন্দ্রমিদ্গাথিনোবৃহৎ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা, ইন্দ্র বা যম এবং ইহা অর্ক নামে প্রসিদ্ধ।

ইন্দ্র ইষে দদাতু নঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহা কুৎসাপর নামক সুমিত্র ঋষি কর্তৃক দৃষ্ট।

ইন্দো অঙ্গেভি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ইন্দ্র এবং ইহা অভয়ঙ্কর নামে প্রসিদ্ধ।

ইমা উত্বা সুতে সুতে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ত্বষ্টা। ইন্দ্রাম্ন পূষণা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা। ন কি ইন্দ্রত্বৎ এই ঋকে একটী নাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ইন্দ্রাণী।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের দ্বাবিংশখণ্ড

**শ্যাবাশ্বং চ তারণং বা বৈরূপশ্চ সৌমিত্রং চ কৌৎসং বা তৌভশ্চ শ্রৌতশ্চাভীশবশ্চ পৌষং চেন্দ্রস্য চ ক্ষুরপবি সৌমিত্রে দ্বে ॥ ২৩ ॥**

তরণিং বো জনানাম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম শ্যাবাশ্ব বা তারণ।

অগৃভ্রম্ ইন্দ্র তে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৈরূপ। সুনীথ ঘা সমর্ত্য এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সুমিত্র বা কুৎস ঋষি কর্তৃক দৃষ্ট।

যদ্বীড়াবিন্দ্র যৎ স্থিরে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা তুভনামক ঋষি কর্তৃক দৃষ্ট। শ্রুতং বো বৃত্র হন্তমম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। সামে শ্রুত শব্দ রহিয়াছে বলিয়া ইহার নাম শ্রৌত। অরন্ত ইন্দ্র যবসে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মাভীশু কর্তৃক দৃষ্ট। ধানাবন্তং করম্ভিনম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা। অপাং ফেনেন এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ইন্দ্রের ক্ষুরপবি। পবি শব্দের অর্থ বজ্র। ইমে ত ইন্দ্র তে সোমাঃ এই ঋকে একটি সাম উৎপন্ন

হইয়াছে। এবং তুভ্যং সুভাসঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বয়াশ্রিত দুইটি সাম সুমিত্র কর্তৃক দৃষ্ট। কুৎসের অন্য নাম সুমিত্র।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের ত্রয়োবিংশ খণ্ড

**कौत्से चौषसं च भारद्वाजं च कौत्सं चैवौषसं चैव मित्रावरुणयोश्च संयोजन मृतुषाम च विष्णोश्च साम ॥ २४ ॥**

আব ইন্দ্রুবিং যথা—এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এবং অতশ্চিদিন্দ্র ন উপেত্য এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বয়াশ্রিত দুইটী সাম কুৎস ঋষি কর্তৃক দৃষ্ট।

আবুন্দং বৃত্রহা দদে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। বৃবদুক্থংহবামহে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। প্রথমটী উষজ কর্তৃক এবং দ্বিতীয়টি ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট। ঋজুনীতী নোবরণ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা কুৎস কর্তৃক দৃষ্ট। দূরাদিহেব বৎসতঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা। আনো মিত্রাবরুণা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা মিত্র ও বরুণের সংযোজন। উদুত্যে সুনবো গিরঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ঋতুসাম। ইদং বিষ্ণুর্বিচক্রমে এই ঋকে একটি সাম উৎপন হইয়াছে। ইহা বিষ্ণুসাম।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকে চতুর্বিংশ খণ্ড ॥

**कौत्सं च काश्यपश्चाप्सरसं वा बार्हदुक्थे द्वे कौत्सानि चैव त्रीण्यौर्द्ध्वसद्मने द्वे अभीपादस्य चौदलस्य सामामहीयवश्च ॥ २५ ॥**

অতোহি মন্যুষাবিণম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কুৎস ঋষি কর্তৃক দৃষ্ট। কন্নু প্রচেতসে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কশ্যপ কর্তৃক দৃষ্ট অথবা ইহার নাম আপ্‌সরস।

উক্থং চন শস্যমানম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইন্দ্র উক্থেভিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বয়াশ্রিত দুইটী সামই বৃহদুক্থ নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

আযাহ্যুপ নঃ স্তুতম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। কদাবসো স্তোত্রং হর্যতে এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বয়াশ্রিত তিনটী সামের ঋষিই কুৎস।

ব্রাহ্মণাদিন্দ্ররাধসঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। বয়ং ঘাতে অপিস্মসি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বয়াশ্রিত দুটী সামই ঔর্দ্ধসদ্মন নামে খ্যাত।

এন্দ্র পৃক্ষুকাসুচিৎ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বামিত্রের পুত্র উদলের অপত্য অভিপাদ কর্তৃক দৃষ্ট। এবাহ্ন সবীরয়ুঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম মামহীয়ব।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের পঞ্চবিংশ খণ্ড

**भरद्वाजस्यार्कौ द्वाविन्द्रस्य वा भारद्वाजे द्वे सान्नते द्वे श्यैतं तृतीयं नाविकं च प्रजापतेश्चाभीबर्त्तोऽभीवर्त्तस्य वाङ्गिरसस्य भागश्चेन्द्रस्य चाभीवर्त्तो नौधसं पञ्चमं लौशे द्वे धानाके द्वे कालेयानि त्रीणि क्षुल्लककालेयं वैषां चतुर्थं महाकालेय मुत्तमं सर्वाणि वैव कालेयान्यैषिरे द्वे गौशृङ्गे द्वे पृष्ठ मेकं शौल्क मेकं जमदग्नेस्‌भीवर्त्त एकः कौल्मलवर्हिषे द्वे वसिष्ठस्य जनित्रे द्वे मैधातिथं च दैवातिथं वा ॥ २६ ॥**

অভিত্বা শূর নোনুমঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটী সামই ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট এবং অর্কনামে পরিচিত। অথবা এই অর্কসামদ্বয়ের দেবতা ইন্দ্র।

ত্বামিদ্ধি হবামহে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এদুটীই ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট।

অভিপ্রব সুরাধসঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী সান্নত নামে কথিত এবং তৃতীয়টীর নাম শ্যৈত।

ত্বং বো দস্ম মৃতীষহম্ এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার প্রথমটীর নাম নাবিক। দ্বিতীয়টীর দেবতা প্রজাপতি এবং ইহার নাম অভীবর্ত। অথবা এই অভীবর্ত সামের ঋষি অঙ্গিরার পুত্র। তৃতীয় সামের নাম ভাগ। চতুর্থ সামের দেবতা ইন্দ্র এবং ইহাও অভীবর্ত নামে খ্যাত। পঞ্চম সাম নোধানামক ঋষি কর্তৃক দৃষ্ট।

তরোভি র্বো বিদদ্বসুঃ এই ঋকে সাতটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী লৌশসংজ্ঞক। তৃতীয় ও চতুর্থ সামের নাম ধানাক। পঞ্চম, ষষ্ঠ ও সপ্তম সাম কালের নামে কথিত। অথবা এই সাম সপ্তকের চতুর্থটী ক্ষুল্লকালেয় নামক। এবং সপ্তম সাম মহাকালেয় সংজ্ঞক। অথবা এই সাতটী সামই কালেয় নামে খ্যাত।

তরণিরিৎ সিষাসতি এই ঋকে সামচতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ইষিরা নামক ঋষি কর্তৃক দৃষ্ট। তৃতীয় ও চতুর্থ সামের দ্রষ্টা গোশৃঙ্গ।

পিবা সুতস্য রসিনো এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী পৃষ্ঠসামাখ্য। দ্বিতীয় সাম শৌল্ক নামে পরিচিত। তৃতীয় সামের ঋষি জমদগ্নি এবং উহা অভীবর্ত নামে কথিত।

ত্বং হ্যেহি চেরব এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটী সামই কুল্মলবর্হি নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

নহিবশ্চরমঞ্চনবসিষ্ঠ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটী সামেরই ঋষি বসিষ্ঠ এবং অপত্যোৎপাদনের সহায়ক।

মাচিদন্যদ্বিশংসতে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা দেবাতিথি বা মেধাতিথি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের ষড়্বিংশ খণ্ড

**वैखानसं च पौरुहन्मनं च प्राकर्षं वा सात्यं चत्वारि भारद्वाजानि कण्वबृहद्वैषां द्वितीयं वाभ्राणि त्रीण्यग्नेर्गौङ्गवं गुङ्गोवेन्द्रस्य यशसी द्वे साध्रं वैनयो रुत्तरं साध्रं चैव विरूपस्य समीचीनप्राचीने द्वे इन्द्रस्य वा यशसी यौक्तस्रुचं च यातस्रुचं वात्राणि त्रीणि वासिष्ठानि वा वासिष्ठानि त्रीण्यात्राणि वा गोराङ्गिरसस्य सामनी द्वे गोतमस्य वा मनाज्ये ॥ २৭ ॥**

ন কিষ্টং কর্মণা নশৎ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার প্রথমটীর ঋষি বৈখানস এবং দ্বিতীয়টী পৌরুহন্মন নামে খ্যাত অথবা ইহা নাম প্রাকর্ষ।

য ঋতে চিদভিশ্রিষঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম সাত্য। আত্বা সহস্রমাশতম্ এই ঋকে চারটী সাম উৎপন্ন হইয়াছে। এই চারিটী সামই ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট অথবা ইহাদের দ্বিতীয়টী কণ্ববৃহৎ নামক।

আমন্দ্রৈরিন্দ্রং হরিভিঃ এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের তিনটীই বভ্র কর্তৃক দৃষ্ট। ত্বমঙ্গ প্রশংসিষ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অগ্নি এবং গৌঙ্গব নামে কথিত। অথবা ইহা গুঙ্গুনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ত্বমিন্দ্র যশা অসি এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ইন্দ্রের যশঃখ্যাপক। অথবা ইহাদের দ্বিতীয়টী সধ্রি কর্তৃক দৃষ্ট। তৃতীয়টীও সাধ্র। চতুর্থ ও পঞ্চম সাম সমীচীন-প্রাচীন সংজ্ঞক। অথবা ইহারা ইন্দ্রের যশঃ প্রখ্যাপক।

ইন্দ্রমিদ্দেবতাতয়ে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম যৌক্ত স্রুচ বা যাতস্রুচ।

ইমা উত্বা পুরুবসো এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের তিনটীই অত্রি বা বসিষ্ঠ কর্তৃক দৃষ্ট। উদুত্যে মধুমত্তমা এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটীর ঋষিই বসিষ্ঠ বা অত্রি।

যথা গৌরো অপাকৃতম্ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা অঙ্গিরাপুত্র গোনামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা গোতম কর্তৃক দৃষ্ট ও মনাজ্য সংজ্ঞক।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের সপ্তবিংশ খণ্ড

**इन्द्रस्य हरयणानि त्रीणि हारायणानि वा वाम्राणि त्रीणि वरुणसामानि त्रीणि प्रजापतेश्च वषट्कारणिधनं धूषतो मारुतस्य साम संश्रवसो विश्रवसः सत्यश्रवसः श्रवस इति वाय्यानां चत्वारि सामानीन्द्रस्य वा संशानानि वाम्रे पूर्वं वासिष्ठं तृतीयं वासिष्ठे वा पूर्वे वाम्रं तृतीयं स्वपस आङ्गिरसस्य सामनी द्वे अङ्गिरसस्य वा दानवस्याष्कारणिधनं काण्वं महावैष्टम्भ मभिनिधनञ्च काण्वं महावैष्टम्भञ्चैव श्रौष्ठीगवञ्च ॥ २८ ॥**

## ॥ इति आर्षेयब्राह्मणे प्रथमप्रपाठकः

শগ্ধ্যূ ষু শচীপতে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটীরই দেবতা ইন্দ্র এবং ইহারা হরয়ণ বা হারায়ণ নামে খ্যাত। যা ইন্দ্র ভুজ আভরঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামই বম্র কর্তৃক দৃষ্ট।

প্রমিত্রায় প্রার্যম্নে এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটী সামের দেবতাই বরুণ।

অভিত্বা পূর্বপীতয়ে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা প্রজাপতির বষট্কার নিধনসংজ্ঞক। প্রবঃ ইন্দ্রায় বৃহতে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা মরুত এবং বৃষত নামে খ্যাত।

সাস্তাহিন্ব ··· সংশ্রবসে : সাস্বরিণ ··· বিশ্রবসে ; সাস্বাততক্ষু ···সত্যশ্রবসে এবং সাস্বনাশীল ··· শ্রবসে পর্যন্ত—এই চারিটী সাম ক্রমে বায়ু প্রভৃতি ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা ইন্দ্রের সংশানান নামে খ্যাত।

ইন্দ্র ক্রতুং ন আভর এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী বম্র ঋষি কর্তৃক দৃষ্ট। তৃতীয় সামটী বসিষ্ঠ কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের প্রথম দুইটী বশিষ্ঠ কর্তৃক এবং তৃতীয়টী বম্র কর্তৃক দৃষ্ট।

যান ইন্দ্র পরাবৃণক্ এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই দুইটীই অঙ্গিগের পুত্র স্বপশ কর্তৃক দৃষ্ট।

বয়ং ঘত্বাসুতবন্তঃ এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী কণ্ব কর্তৃক দৃষ্ট। দ্বিতীয়টীর নাম মহাবৈষ্টম্ভ। তৃতীয়টী কন্ব কর্তৃক দৃষ্ট। এবং ইহার নাম অভি-নিধন। চতুর্থ সামের নামও মহাবৈষ্টম্ভ।

যদিন্দ্র পাতুষাঘা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা শ্রুষ্টীগু নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠকের
অষ্টাবিংশ খণ্ড

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় অধ্যায়

ইতি আর্ষেয় ব্রাহ্মণের প্রথম প্রপাঠক সমাপ্ত

## हरि ओ३म्

इन्द्रस्य च वृषकं द्यौते द्वे द्वैगते वा कार्त्तयशञ्च कार्त्तवेशं वैन्द्रस्य च शरणं श्रायन्तीयञ्च वाभ्रञ्चाक्षील वा शाक्त्याणि त्रीणि वासिष्ठानि वा वैयश्वानि वाश्वानि वा शौल्कानि वा सुम्नानि वा द्युम्नानि वा पृष्ठानि वा यौक्ताश्वानि वा सोमसामानि वा प्रजापतेश्च निधनकाम मिंद्रस्य प्रियाणि त्रीणि वसिष्ठस्य वैन्द्रस्य वैरूपाणि त्रीणि वसिष्ठस्य वा ॥ १ ॥

সত্য মিথ্যা বৃষেদসি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইন্দ্রের বৃষক নামে প্রসিদ্ধ।

যচ্ছক্রাসি পরারতি এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুটী দ্যৌত নামে খ্যাত অথবা ইহারা দ্বৈগত নামে প্রসিদ্ধ। দ্বৈগত শব্দের অর্থ দ্বিপ্রকারগমনবিশিষ্ট—স্বর্গে প্রীতি ও তাহার সাধন।

অভি বো বীর মন্ধসঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম কার্ত্তযশ, অথবা কার্ত্তবেশ। ইন্দ্র ত্রিধাতু শরণম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ইন্দ্রের শরণ। শ্রায়ন্ত ইব সূর্যম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। শ্রায়ন্ত শব্দযুক্ত বলিয়া ইহার নাম শ্রায়ন্তীয়। নসীম দেব আপতৎ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বভ্র বা অক্ষীল ঋষি কর্তৃক দৃষ্ট।

আনোবিশ্বাসুহব্যম্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটিই বশিষ্ঠ পুত্র শক্তি কর্তৃক দৃষ্ট। এস্থানে ঋষ্যাদি ভেদে বহুবিকল্প প্রদর্শিত হইতেছে। অথবা এই তিনটি সাম বসিষ্ঠ কর্তৃক দৃষ্ট, অথবা ইহারা বিশ্বনামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা সুম্ন বা সুখের সাধক, দ্যুম্ন বা বলের সাধক। অথবা ইহারা পৃষ্ঠসংজ্ঞক। অথবা ইহারা যৌক্তাশ্ব। যুক্তাশ্ব আঙ্গিরসেরই নামান্তর। অথবা ইহারা সোমসাম।

তবেদিন্দ্রাবমং বসু এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা প্রজাপতির নিধন-কাম নামে খ্যাত।

কে যথ কেদসি এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটীই ইন্দ্রপ্রিয় বা বসিষ্ঠপ্রিয় নামে প্রসিদ্ধ।

বয়মেনমিদাহ্যো এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটীই ইন্দ্রের অথবা বসিষ্ঠের বৈরূপ নামে খ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের প্রথম খণ্ড

**পৌরুহন্মনঞ্চ প্রাকর্ষঞ্চেন্দ্রস্য চাভয়ঙ্করং কাবষে চ সূর্যসাম চ বৈশ্বদেবে দ্বে আনূপে বা বাধ্র্যশ্বে বা বরূপং চ নৈপাতিথে দ্বে বৃহতশ্চ কৌমুদস্য সামনী দ্বে স্বর্জ্যোতির্নিধন মুত্তরং বাচশ্চ সাম বাভ্রে দ্বে আক্ষীলে বা ॥ ২ ॥**

যো রাজা চর্ষণীনাম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী পৌরুহন্মন নামক এবং দ্বিতীয়টী প্রাকর্ষসংজ্ঞক।

যত ইন্দ্র ভয়ামহে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইন্দ্রের অভয়ঙ্কর নামে প্রসিদ্ধ। বাস্তোষ্পতে ধ্রুবাস্থূনাম্ এই ঋকে সামদ্বয়* উৎপন্ন হইয়াছে। এ দুটিই কবষ ঋষি কর্তৃক দৃষ্ট। বন্মহাং অয়ি সূর্য এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম সূর্যসাম।

অশ্বীরথী সুরূপ ইৎ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুটীই বৈশ্বদেব নামে খ্যাত। অথবা ইহারা আনূপ বা বাধ্র্যশ্ব নামে পরিচিত।

যৎ দ্যাব ইন্দ্র তে শতম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৈরূপ। যদিন্দ্র প্রাগপাগুদক্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা নৈপাতিথ সংজ্ঞক।

কস্তমিন্দ্র ত্বাবসো এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা কৌমুদের বৃহৎসাম। ইহাদের অন্তিমটী স্বর্জ্যোতিনিধন নামে প্রসিদ্ধ।

ইন্দ্রাগ্নী অপাদীয়ম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বাচঃসাম। ইন্দ্র নেদীয় এদিহি এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীই বভ্র ঋষি কর্তৃক দৃষ্ট অথবা ইহাদের নাম আক্ষীল।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের দ্বিতীয় খণ্ড

**গৌরীবিতেঃ প্রহিতৌ দ্বৌ বাসুক্রে বাত্রে দ্বে গৌরীবিতে দ্বে বামদেব্যং চাশ্বিনোশ্চ সাম বসিষ্ঠস্য পজ্রাণি ত্রীণি পজ্রস্য বা বাসিষ্ঠস্য সফস্য বা পজ্রস্য সৌভরে দ্বে বৈয়শ্বশ্চেন্দ্রস্য চ সহস্রায়ুতীয়ে দ্বে প্রজাপতের্বা মহোবিশীয়ে ইন্দ্রাণ্যাঃ সাম ॥ ৩ ॥**

* ভাষ্যে একটী আছে।

ইত উতী বো অজরম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা গৌরীবিতির প্রহিত নামে খ্যাত। অথবা ইহারা বস্রুক্রনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

মোর্ষুত্বা বাধতশ্চন এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুটীই অত্রি নামক ঋষি কর্তৃক দৃষ্ট অতএব আত্রেয় নামে খ্যাত। সুনোত সোমপাব্নে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটিই গৌরীবিতি ঋষি কর্তৃক দৃষ্ট। যঃ সত্রাহা বিচর্ষণিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বামদেব কর্তৃক দৃষ্ট। শচীভির্নঃ শচীবসূ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অশ্বিনী কুমারদ্বয়।

যদ্ কদাচমীঢ়ুষে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটীই বসিষ্ঠ কর্তৃক দৃষ্ট এবং পাজ্র নামে খ্যাত। অথবা ইহারা বসিষ্ঠের বজ্রের সাম, অথবা ইহারা পাজ্র বা সফের সাম।

পাহি গা অন্ধসঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এদুটীই সুভর নামক ঋষি কর্তৃক দৃষ্ট। উভয়ং শৃণবচ্চন এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৈয়শ্ব।

মহেচনত্বাদ্রিব এই ঋকে দুটী সাম উৎপন্ন হইয়াছে। এ দুটীই ইন্দ্রের সহস্রাযুতীয নামে খ্যাত, যেহেতু ইহারা সহস্রাযুত শব্দযুক্ত। অথবা ইহাদের নাম প্রজাপতির মহোবিশীয়। বস্থাং ইন্দ্রাসি মে পিতুঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ইন্দ্রাণী।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের তৃতীয় খণ্ড

**সৌভরঞ্চ গার্ৎসমদং চ বাচশ্চ সাম বার্হদুক্থং চ বাশং চ নৈপাতিথং বা তৌরশ্রবসং চ ত্বাষ্ট্রাশ্চ সামাদিতেশ্চ সামাজীগত্ত চ মাধুচ্ছন্দসং চ ॥ ৪ ॥**

ইম ইন্দ্রায় সুন্বিরে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দ্রষ্টা সুভর ঋষি, সুতরাং ইহা সৌভর নামে খ্যাত। ইম ইন্দ্র মদায় তে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা গৃৎসমদ ঋষি কর্তৃক দৃষ্ট। আত্বাদ্য সবর্দুঘা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বাচঃসাম। নত্বা বৃহতে অদ্রয়ঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৃহদুক্থ ঋষি কর্তৃক দৃষ্ট। ক ঈং বেদ সুতে সচা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বাশ। অথবা ইহা নৈপতিথ নামে খ্যাত।

যদিন্দ্র শাসো অব্রতম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা তিরশ্রবা ঋষি কর্তৃক দৃষ্ট। ত্বষ্টানোদৈব্যং বচঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা ত্বষ্টা। কদাচ ন স্তরীরসি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অদিতি। যুঙ্‌ক্ষা হি

বৃত্রহন্তম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার ঋষি অজীগর্ত্ত। ত্বামিদাহো নরো পীপ্যন্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মধুচ্ছন্দা নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের চতুর্থ খণ্ড

**उषसश्च सामाश्विनोश्च सामाश्विनोश्च संयोजनमश्वितोश्चैव साम सोमसाम चाजमायवं च समुद्रस्य च प्रैयमेधस्य सामेन्द्रस्य वैरूपे द्वे वसिष्ठस्य वा वैश्वदेवं च पुरीषं चाथर्वणम् ॥ ५ ॥**

প্রত্যু অদর্শ্যায়তি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা। ইমা উ বাং দিবিষ্টয় এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অশ্বিনীকুমারদ্বয়, সুতরাং ইহা আশ্বিন নামে খ্যাত। কুষ্টঃ কো বামশ্বিনা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম অশ্বিনীকুমারদ্বয়ের সংযোজন। অয়ং বাং মধুমত্তম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাও আশ্বিন সাম। আত্বা গোমন্ত গল্দঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সোম সাম নামে পরিচিত। অধ্বর্য্যো দ্রংবয়া এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অজমায়ু ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া আজমায়ব নামে খ্যাত। অভীবত স্তদাভর এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা প্রিয় মেধের পুত্র সমুদ্র কর্তৃক দৃষ্ট।

যদিন্দ্র যাবতস্ত্বম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটী সামই ইন্দ্রের বৈরূপ বা বশিষ্ঠের বৈরূপ বলিয়া খ্যাত।

ত্বমিন্দ্র প্রতূর্ত্তিষু এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৈশ্বদেব নামে কথিত। প্র যো রিরিক্ষ ওজসা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অথর্বা ঋষি কর্তৃক দৃষ্ট এবং পুরীষ নামে খ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের পঞ্চম খণ্ড

**प्राकर्षं च वसिष्ठस्य च निहवो गृत्समदस्य योनिनी द्वे औरुक्षये द्वे पार्थे द्वे सापर्णे द्वे वात्सप्राणि त्रीणि क्षुल्लकवात्सप्रं वैषां तृतीयं महावात्सप्रमुत्तमं सर्वाणि वैव वात्सप्राणि गौरीवितं च वैदन्वतं च यामं वा महायानश्चैव सामनी द्वे जञ्जानस्य वा ब्राह्मसेरनग्रस्य वारवन्तीयम् ॥ ६ ॥**

असावि देव गो ঋজীকম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটীর নাম প্রাকর্ষ এবং দ্বিতীয়টী বশিষ্ঠের নিহব নামে খ্যাত।

যোনিষ্ট ইন্দ্র সদনে এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দুটীই গৃৎসমদ কর্তৃক দৃষ্ট। যোনিশব্দ রহিয়াছে বলিয়া ইহারা গৃৎসমদের যোনি বলিয়া খ্যাত। অদর্দরুৎ সমসৃজো রিখানি এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই উরুক্ষয় নামে প্রসিদ্ধ। সুম্বাণাস ইন্দ্রাস্ত মসিত্বা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এদুটীই পার্থ নামে খ্যাত।

জগৃহ্মা তে দক্ষিণম্ এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুটীর দেবতা সুপর্ণ। পরের তিনটী বৎসপ নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের পাঁচটী সামই বৎসপ ঋষি কর্তৃক দৃষ্ট।

ইন্দ্রন্নবো নেমধিতা হবন্তে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা গোরীবিতি ঋষি কর্তৃক দৃষ্ট। বয়ঃ সুপর্ণাঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বেদম্বান্ ঋষি কর্তৃক দৃষ্ট বলিয়া বৈদম্বত নামে খ্যাত। বেদম্বান্ ভার্গবেরই অন্য নাম। অথবা ইহার দেবতা যম বা পার্থিব অগ্নি, সুতরাং ইহা যাম নামে পরিচিত।

নাকে সুপর্ণমুপয়ৎপতন্তম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম মহাযাম। ব্রহ্ম জজ্ঞানং প্রথমং পুরস্তাৎ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীর নাম ঋত সাম অথবা ইহারা ব্রহ্মপুত্র জজ্ঞান কর্তৃক দৃষ্ট। অপূর্ব্যা পুরুতমান্যস্মৈ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইন্দ্রের বারবন্তীয় নামে খ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের ষষ্ঠ খণ্ড

**इन्द्रस्य क्षुरपविणी द्वे स्यौमरश्मे द्वे घृषतो मारुतस्य सामनी द्वे द्युतानस्य वा मारुतस्य सोमसामनी द्वे इन्द्रवज्रे, द्वे भृष्टिमतः सूर्यवर्चसः सामनी द्वे वसिष्ठस्याङ्कुशौ द्वौ कश्यपस्य वा प्रतोदौ भारद्वाजं च वैश्वदेवं च पुरीषं चाथर्वणम् ॥ ७ ॥**

অবদ্রপ্সো অংশুমতী এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুটীর নাম ইন্দ্রের ক্ষুরপবি। এবং দ্বিতীয় দুইটীর নাম সৌমরশ্ম।

বৃত্রস্য ত্বা শ্বসথা দীষমাণা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা মারুতের ধৃষ্ণু সংজ্ঞক। অথবা ইহারা দ্যুতান মারুতের সাম।

বিধুং দদ্রাণং সমনে বহূনাম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুটী সোমসাম। ত্বং হত্যৎ সপ্তভ্যোজায়মানঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের বজ্র নামে কথিত। মেড়িং নত্বা বজ্রিণে ভৃষ্টিমন্তম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের মধ্যে ভৃষ্টি এই শব্দ আছে এবং ইহারা সূর্যের বর্চঃ নামে প্রসিদ্ধ।

প্র বো মহে মহে বৃধে ভরধ্বম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা বশিষ্ঠের অঙ্কুশ বা কশ্যপেয় প্রতোদ নামে খ্যাত।

শুনং হুবেম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ কর্তৃক দৃষ্ট। উদু ব্রহ্মাণ্যৈরত শ্রবস্য এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৈশ্বদেব। চক্রং যদস্যাপ্স্বানিষত্তম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অথর্বা ঋষি কর্তৃক দৃষ্ট এবং পুরীষ নামে কথিত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণেয় দ্বিতীয় প্রপাঠকের সপ্তম খণ্ড

**आदित्याः सामनी द्वे ताक्ष्यंसामनी वेन्द्रस्य च त्रात्रं याज्ञतुरं च वार्त्रतुरं वा धृषतो मारुतस्य सामनी द्वे आत्रं गृत्समदस्य मदौ द्वौ गोतमस्य वानुतोदौ वैश्वामित्रं सावित्राणि षट् कुतीपादस्य च वैरूपस्य सामामहीयवं च ॥ ८ ॥**

ত্যমূষু বাজিনম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটীর দেবতা আদিত্য অথবা তার্ক্ষ্য।

ত্রাতার মিন্দ্রম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ত্রাতংত্রাত শব্দযুক্ত বলিয়া ইহার নাম ত্রাত্রম্। যজামহে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা যাজ্ঞতুর অথবা বাত্র্তুর নামে প্রসিদ্ধ।

সত্রাহণন্দাধৃষিং তুম্রমিন্দ্রম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা মরুতের পুত্র ধৃষতের সাম।

যোনু বনুষ্যন্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা অত্রি কর্তৃক দৃষ্ট বলিয়া আত্র নামে প্রসিদ্ধ।

যং বৃত্রেষু ক্ষিতয়স্পর্দ্ধমানা যম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা গৃৎসমদ কর্তৃক দৃষ্ট এবং মদনামে প্রসিদ্ধ। অথবা গোতমের অনুতোদ নামে খ্যাত।

ইন্দ্রাপর্বতা বৃহতা রথেন এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দ্রষ্টা বিশ্বামিত্র।

ইন্দ্রায় গিরো অনিষিতসর্গা এই ঋকে ছয়টী সাম * উৎপন্ন হইয়াছে। ইহাদের দেবতা সবিতা, সুতরাং ইহারা সাবিত্র নামে প্রসিদ্ধ। আত্মা সখায় সখ্যা ববৃত্যাঃ এই ঋকে

---

* গান গ্রন্থে এখানে একটী সাম আছে। ইহার ছয়টী ভাগ আছে। বোধহয় ভাষ্যকার ঐ ভাগগুলিকে সাম বলিয়াছেন। আমাদের মতে পাঁচটী সাম লুপ্ত হইয়াছে। এরূপ অন্যত্র ও দেখা যায়। সত্যব্রত সামশ্রমী।

একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিরূপের পুত্র কুতীপাদ কর্তৃক দৃষ্ট। কোঅদ্যযুঙ্‌ক্তে ধুরিগা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম আমহীয়ব।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের অষ্টম খণ্ড

**শৈখণ্ডিনে দ্বে বিশ্বেষাং দেবানা মুদ্বংশীয়ং তৃতীয়ং শৈখণ্ডিনানি চৈব ত্রীণ্যাষ্টাদংষ্ট্রে দ্বে মহাবৈশ্বামিত্রে দ্বে ইন্দ্রস্য প্রিয়াণি চত্বারি বসিষ্ঠস্য বা গৌতমং বৈষাং দ্বিতীয়ং গৃৎসমদস্য বীঙ্কানি চত্বারি বসিষ্ঠস্য বাকূপারং বৈষাং তৃতীয়ন্তির-শ্চ্যাঙ্গিরসস্য সামনী দ্বে তৈরশ্চ্যে বা বৈশ্বামিত্রং চ কাণ্বে চ বৈশ্বামিত্রঞ্চৈবেন্দ্রস্য শুদ্ধাশুদ্ধীয়ে দ্বে বসিষ্ঠস্য বা গোতমস্য রয়িষ্ঠে দ্বে ॥ ৯ ॥**

গায়ন্তিত্বা গায়ত্রিণঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে ইহাদের প্রথম দুইটী শিখণ্ডী কর্তৃক দৃষ্ট। তৃতীয়টী বিশ্বেদেবার উদ্বংশীয়, যেহেতু ইহাতে উদ্বংশশব্দ রহিয়াছে।

ইন্দ্রং বিশ্বা অবীবৃধৎ এই ঋকে সাতটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম তিনটী শিখণ্ডী কর্তৃক দৃষ্ট। চতুর্থ ও পঞ্চম সাম আষ্টাদ্রংষ্ট্র নামে কথিত। ষষ্ঠ ও সপ্তম মহাবৈশ্বামিত্র নামে পরিচিত।

ইমমিন্দ্র সুতংপিব এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। এই চারিটীই ইন্দ্রের প্রিয় অথবা ইহারা বশিষ্ঠের প্রিয়। অথবা ইহাদের দ্বিতীয়টী গৌতম কর্তৃক দৃষ্ট।

যদিন্দ্র চিত্র ম ইহ নাস্তি এই ঋকে চারিটী সাম উৎপন্ন হইয়াছে। এই চারিটী সামই গৃৎসমদ অথবা বশিষ্ঠ কর্তৃক দৃষ্ট এবং ঋক নামে পরিচিত। অথবা ইহাদের তৃতীয়টী অকুপার কর্তৃক দৃষ্ট। অকুপার কশ্যপেরই নামান্তর।

শ্রুধী হবন্তিরশ্চ্যা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে ইহারা আঙ্গিরসে তিরশ্চ্য সংজ্ঞক অথবা ইহারা শুধু তিরশ্চ্য নামেই প্রসিদ্ধ।

অসাবি সোম ইন্দ্রতে এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বামিত্র কর্তৃক দৃষ্ট। এন্দ্র যাহি হরিভিঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটিই কণ্ব ঋষি কর্তৃক দৃষ্ট। আত্বা গিরোরথীরিব এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বামিত্র কর্তৃক দৃষ্ট।

এতোম্বিন্দ্রং শুবামঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের শুদ্ধা-শুদ্ধীয় নামে কথিত। অর্থাৎ ইহারা পরিশুদ্ধের উৎপাদক। অথবা ইহারা বশিষ্ঠের

শুদ্ধাশুদ্ধীয়। যো রয়িং বো রয়িন্তম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা গৌতম কর্তৃক দৃষ্ট এবং রয়িষ্ঠ সংজ্ঞক।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের নবম খণ্ড

**कौल्मलबर्हिषे द्वे इन्द्रस्य नानदं तृतीयं नदतो वाङ्गिरसस्य शाकपूतश्च कौल्मलबर्हिषेचैव प्रजापतेश्च मधुश्चुन्निधनं मुगसश्च साम भारद्वाजं चाग्नेश्च दधिक्रं मारुतञ्च माधुच्छन्दसं वा ॥ १० ॥**

প্রত্যস্মৈ পিপীষতে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী কুল্মল বর্হি নামক ঋষি কর্তৃক দৃষ্ট। তৃতীয়টী ইন্দ্রের নানদ অথবা অঙ্গিরার পুত্র নদৎ কর্তৃক দৃষ্ট।

আনো বয়োবয়ঃ শয়ম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দ্রষ্টা ঋষি শাকপূতি। আত্বারথং যথোতয়ঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই কুল্মলবর্হি কর্তৃক দৃষ্ট।

স পূর্ব্বো মহোনাম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা প্রজাপতি এবং নিধনে মধুশ্রুত শব্দ রহিয়াছে বলিয়া ইহার নাম মধুশ্চুন্নিধন। যদী বহন্ত্যাশবঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা। ত্য মু বো অপ্রহম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দ্রষ্টা ভরদ্বাজ। দধিক্রাবণো অকারিষম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা অগ্নি এবং ইহা দধিক নামে প্রসিদ্ধ। পুরাম্ভিন্দুর্যুবা কবিঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা মরুৎ। অথবা ইহা মধুছন্দো নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের দশম খণ্ড

**वामदेव्यं च काश्यपं चाप्सरसं वा मैयमेधं च बार्हदुक्थं चाग्नेवैश्वानरस्य सामनी द्वे शाकपूते द्वे वरुणान्याः सामौषसश्च देवानां च रुचिरुचेर्वा रोचनं मृक्साम्नोः सामनी द्वे ऋचः पूर्वम् साम्न उत्तरम् ॥ ११ ॥**

পপ্রবস্ত্রিষ্টভমিষম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দ্রষ্টা বামদেব। কশ্যপস্য স্বর্বিদঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কশ্যপ শব্দযুক্ত বলিয়া ইহার নাম কাশ্যপ। অথবা ইহার নাম অপ্সরস। অর্চত প্রার্চতা নরঃ এই ঋকে একটী সাম উৎপন্ন

হইয়াছে। ইহা প্রিয়মেধ ঋষি কর্তৃক দৃষ্ট। উক্থমিন্দ্রায় শংস্যম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৃহদুক্থ সম্বন্ধীয়।

বিশ্বানরস্য বস্পতিম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের দেবতা বিশ্বানর নামক অগ্নি। সখা যস্তে দিবোনরঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের নাম শাকপূত। বিভোষ্ট ইন্দ্র রাধসঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বরুণান্যায়। অর্থাৎ ইহা বরুণানীয় সাম। বয়শ্চিত্রে পতত্রিণঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা।

অমী যে দেবা স্থনঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা দেবতাদের রোচণ, অথবা রুচিরুচির রোচণ।

ঋচং সাম যজামহে এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা ঋকসামের সাম। অর্থাৎ ইহাদের প্রথমটী ঋকের পূর্বের এবং দ্বিতীয়টী সামের পরের সাম।

ইতি আর্ষের ব্রাহ্মণের প্রপাঠকের একাদশ খণ্ড

**त्रैशोकं शैखण्डिने द्वे अत्रेर्विवर्त्तौ द्वौ महासावेतसे द्वे महाशैरीषे द्वे इन्द्रस्य प्रियाणि त्रीणि वसिष्ठस्य वेन्द्रस्य वैरूपाणि त्रीणि वसिष्ठस्य वा वार्हदुक्थं च त्रासदस्यवे च सौभरे द्वे सोमसाम वैनयोः पूर्वं द्यावापृथिव्योः सामनी द्वे वरुणसामनी वेन्द्रस्य च श्येनो वैरूपश्च च्यावनं वा ॥ १२ ॥**

বিশ্বাঃ পৃতানা অভিভূতরন্নরঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ত্রৈশোক। ইহা ত্রৈলোক্যের শোকাপহরণ করিয়া থাকে।

শ্রত্তে দধামি প্রথমায় মন্যবে এই ঋকে আটটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুটী শিখণ্ডী কর্তৃক দৃষ্ট। পরের দুটী অর্থাৎ তৃতীয় ও চতুর্থটী অত্রির বিবর্ত সংজ্ঞক। তৎপরবর্তী দুটী মহাসাবেতস নামক। এবং অন্তিম দুটী মহাশৌরীষ সংজ্ঞক।

সম্মেত বিশ্বা এই ঋকে তিনটী সাম উৎপন্ন হইয়াছে। এই তিনটীই ইন্দ্রের প্রিয় বা বশিষ্ঠের প্রিয়। ইমেত ইন্দ্র তে বয়ম্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। তিনটীই ইন্দ্রেরবৈরূপ সংজ্ঞক বা বশিষ্ঠের বৈরূপসংজ্ঞক।

চর্ষণীধৃতং মঘবানমুক্থম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৃহদুক্থ কর্তৃক দৃষ্ট। আচ্ছাব ইন্দ্রম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ত্রসদস্যু নামক ঋষি কর্তৃক দৃষ্ট। অভিত্যাং মেষং পুরুহুত মৃগ্মিয়ম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ত্বং সুমেষং

মহয় স্ববিদম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্দ্বয়াশ্রিত সাম দুটী সুভরি ঋষি কর্তৃক দৃষ্ট। অথবা ইহাদের প্রথমটী সোমসাম।

ঘৃতবতী ভুবনানাম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এদুটীর দেবতা দ্যাবাপৃথিবী অথবা বরুণ।

উভে যদিন্দ্রং রোদসী এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ইন্দ্রের শ্যেন। প্রমন্দিসে পিতুর্মদর্চতাবচ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৈরূপ অথবা ইহা চ্যবনের পুত্র দধীচি কর্তৃক দৃষ্ট।

ইনি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের দ্বাদশ খণ্ড

**इन्द्रस्य क्रोशानुक्रोशे द्वे कौत्सं तृतीयं वसिष्ठस्य वा क्रोशानि दैवोदासे द्वे प्रहितोः संयोजने द्वे ओकोनिधनं वैनयोः पूर्वम् हारिवर्णानि चत्वारि त्रैतानि चत्वारि सुराधसश्च प्रराधसश्चाङ्गिरसयोस्त्रीणि सामानि मारुतं वैषां तृतीयं वैश्वमनसम् सौमित्राणि त्रीणि त्रैककुभानि त्रीण्यौक्ष्णोनियानानि त्रीण्यौक्ष्णोरन्ध्राणि वा ॥ १२ ॥**

**( इति द्वितीयप्रपाठकस्यार्द्धः )**

ইন্দ্র সুতেষু সোমেষু এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ইন্দ্রের ক্রোশানুক্রোশ নামক। তৃতীয়টী কুৎস কর্তৃক দৃষ্ট অথবা বশিষ্ঠের ক্রোশানুক্রোশ সংজ্ঞক।

তমু অভিপ্রগায়ত এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুটী দিবোদাস কর্তৃক দৃষ্ট। দ্বিতীয় দুটীর নাম প্রহিতসংযোজন। অথবা তৃতীয়টীর নাম ওকনিধন।

তংতে মদং গৃণীমসি এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহারা হরি বর্ণ নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

যৎ সোমমিন্দ্রবিষ্ণবি এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। এই চারিটীই ত্রিতনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

এদুমধোর্মদিন্তরম্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে এবং এন্দুমিন্দ্রায় সিঞ্চত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্দ্বয়াশ্রিত তিনটী সাম আঙ্গিরসের সুরাধস বা প্ররাধস নামে খ্যাত। অথবা ইহাদের তৃতীয়টী অর্থাৎ দ্বিতীয় ঋকে উৎপন্ন সাম মরুদ্দেবতাক।

এতোন্বিন্দ্রং স্তবামঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বিশ্বমনা কর্তৃক দৃষ্ট। ইন্দ্রায় সাম গায়ত এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা সুমিত্র কর্তৃক দৃষ্ট। সুমিত্র কুৎসেরই অন্য নাম। য এক ইদ্‌বিয়তে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা ত্রিককুভ ঋষি কর্তৃক দৃষ্ট।

সখায় আশিষীমহে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা ঔক্ষোনিধান অথবা ঔক্ষোরন্ধ্র নামে প্রসিদ্ধ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের ত্রয়োদশ খণ্ড

এই পর্য্যন্ত দ্বিতীয় প্রপাঠকের অর্দ্ধ তৃতীয় অধ্যায়

**প্রযস্বচ্চ প্রাজাপত্য মক্ষরং চাক্ষরং বা প্রযস্বচ্চৈব দৈবোদাসানি চত্বারীন্দ্রস্য সাংবর্তে দ্বে সংবর্ত্তস্য বাঙ্গিরসস্যাক্ষারশ্চৈব যামং বা প্রজাপতেশ্চ দীর্ঘায়ুষ্যং ভরদ্বাজস্য চ শন্ধুরাদিত্যস্যাপামীবেন্দ্রস্য বৈরাজে দ্বে বসিষ্ঠস্য বা প্রজাপতের্বা সহো দৈর্ঘতমসো বা ॥ ১৪ ॥**

গৃণে তদিন্দ্র তে শব এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটীর দেবতা প্রজাপতি। দ্বিতীয়টীর নাম অক্ষর বা আক্ষর এবং তৃতীয়টীর নাম প্রয়স্বন্।

যস্য ত্যচ্ছম্বরম্মদে এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। এই চারিটী সামই দিবোদাস নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

এন্দ্র নো গধি প্রিয় এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের সাংবর্ত নামে কথিত। অথবা ইহারা আঙ্গিরসের সাংবর্ত। রাক্ষসগণের নিরসন করে বলিয়া ইহাদিগকে সাংবর্ত বলে।

য ইন্দ্র সোম পাতম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম আক্ষার। আক্ষার শব্দের অর্থ ক্ষরণসাধন। অথবা এই সামের নাম যাম। তু চে তুনায় তৎসুন এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা প্রজাপতির দীর্ঘায়ুষ্য। বেথা হি নির্ঋতীনাম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজের শুন্ধ্যু অর্থাৎ এই শব্দযুক্ত। অপামী বা মপ স্বধম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা আদিত্যের অপামীবা অর্থাৎ রোগবিনাশক।

পিবা সোমমিন্দ্র মন্দতু ত্বা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের বৈরাজ নামক। বিরাট্ ছন্দে রচিত বলিয়া ইহাদের নাম বৈরাজ। অথবা ইহারা বসিষ্ঠের বৈরাজ; অথবা প্রজাপতির সহ। অথবা ইহারা দীর্ঘতমানামক ঋষির বৈরাজ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের চতুর্দশ খণ্ড

**इन्द्रस्याभ्रातृव्यम् शार्क्करे द्वे बृहत्कम् सौयवसानि त्रीणि मरुतां धेनु मरुतां च सवेशीयम् सिन्धुषाम वेन्द्रस्याभरे द्वे वसिष्ठस्य वा वायो रैषिराणि त्रीण्यैषिरस्य वार्म्र्यमेधस्य प्रजापतेः सीदन्तीये सामनी द्वे पथो वा पत्थस्य वा सौभरे वा सौभ्रवे वा ॥ १५ ॥**

অভ্রাতৃব্যো অনাত্বম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ইন্দ্রের অভ্রাতৃব্য অর্থাৎ অভ্রাতৃব্য শব্দযুক্ত।

যোন ইদমিদং পুরা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এ দুটীই শার্কর অর্থাৎ শর্কর ঋষি কর্তৃক দৃষ্ট। আগন্তা মারিষণ্যত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বৃহৎক।

আয়াহ্যয়মিন্দবে এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এ তিনটীই সৌযাবস অর্থাৎ সুযবা কর্তৃক দৃষ্ট। ত্বয়াহ স্বিদ্যুজারয়ম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম মরুতের ধেনু। গাবশ্চিদ্‌গা সমন্যবঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা মরুতের সবেশীয় অথবা ইহা সিন্ধু সাম।

ত্বন্ন ইন্দ্রাভর ওজঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্র বা বসিষ্ঠের আভরসংজ্ঞক অর্থাৎ আভর শব্দবিশিষ্ট।

অধা হি ইন্দ্র গীর্বন্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা বায়ুর ঐষির নামে খ্যাত। অথবা ইহারা ইষির নামক ঋষির অপত্য প্রিয়মেধ কর্তৃক দৃষ্ট।

সীদন্তস্তে বয়োযথা এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা প্রজাপতির সীদন্তীয় অর্থাৎ সীদন্তশব্দযুক্ত।

বয়মুত্বা অপূর্ব্যঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা সুভরির পুত্র কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা পথের সাম। অথবা পথের সাম। অথবা পথের সামদ্বয় সোভরি কর্তৃক দৃষ্ট। অথবা ইহারা সুভ্রবিনামক ঋষি কর্তৃক দৃষ্ট।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের পঞ্চদশ খণ্ড

**यामङ्कुत्ससदस्य मदौ द्वा वाभीके द्वे आभीशवे द्वे बार्हद्गिराणि त्रीणीन्द्रस्य च स्वाराज्यं कश्यपस्य च धृष्णु यामं वा मरुतां च सवेशीयम् सिन्धुषाम वा यामे चैव त्रैतानि त्रीणि सौपर्णे द्वे लौशम् ॥ १६ ॥**

স্বাদোরিত্থাবিষুবতঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা যম অর্থাৎ

পার্থিব অগ্নি। ইত্থাহিসোম ইন্মদ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা গৃৎসমদের মদ নামে খ্যাত।

ইন্দ্রোমদায় বাবৃধে এই ঋকে সাতটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী আভীকসংজ্ঞক। তৃতীয় ও চতুর্থটীর নাম আভীশব। শেষ তিনটীর নাম বার্হদ্গির।

ইন্দ্রতুভ্যমিদদ্রিব এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ইন্দ্রের স্বারাজ্য। অর্থাৎ স্বারাজ্যশব্দযুক্ত। প্রেহ্যভীহিধৃষ্ণুহি নতে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা কশ্যপের ধৃষ্ণু অর্থাৎ ধৃষ্ণুপদযুক্ত। অথবা ইহার দেবতা যম।

যদুদীরত আজয় এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম মরুতের সবেশীয়। অথবা ইহা সিন্ধু সাম।

অক্ষন্নমীমদন্ত হি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। উপোষু শৃণু হী গিরঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্দ্বয়াশ্রিত সাম দুইটীর দেবতা যম।

চন্দ্রমা অপ্স্বরন্তর এই ঋকে পাঁচটী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম তিনটী তৃত নামক ঋষি কর্তৃক দৃষ্ট। পরের দুইটী সৌপর্ণ অর্থাৎ সুপর্ণ পদযুক্ত।

প্রতিপ্রিয়তমংরথম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম লৌশ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের ষোড়শখণ্ড

**इन्द्रस्य सञ्जये द्वे स्रौते वा स्रौगमते वा द्विहिङ्कारं वा वामदेव्यं द्वितीयमङ्गिरसाञ्चोत्सेधनिषेधौ सत्यश्रवसश्च वाय्यस्य साम पौशं च लौशं च यामं वाङ्गिरसाञ्चैव निषेधो गौरेराङ्गिरसस्य सामाम् ह्योमुचो वा ॥ १৭ ॥**

আতে তে অগ্ন ইধীমহি এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। অসুর দমনের হেতুভূত বলিয়া ইহারা ইন্দ্রের সঞ্জয় নামে খ্যাত। অথবা ইহাদের নাম স্রৌত বা স্রৌগমত। অথবা দ্বিতীয় সামটী দুইটী হিঙ্কার যুক্ত বলিয়া দ্বিহিঙ্কার বাম দেব্য।

অগ্নিন্নস্ববৃক্তিভিঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা অঙ্গিরসার উৎসেধ নিষেধ নামে খ্যাত। মহে নো অদ্য বোধয় এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সত্যশ্রবানামক বায্য ঋষির সাম। ভদ্রন্নো অপি বাততয়ঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা পূষা। ক্রত্বা মহাং অনুষ্বধম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা। সঘাতং বৃষণং রথম্ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম লৌশ বা যাম।

অগ্নিস্তম্নে যো বসুঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম অঙ্গিরসের

নিষেধ। নতমংহোন্নুরিতম্। এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহা গৌরি অঙ্গিরস কর্তৃক দৃষ্ট অথবা অংহোমুচ্ ঋষির সাম।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের সপ্তদশ খণ্ড

**इन्द्रस्य संक्रमे द्वे वसिष्ठस्य वा सौहविषाणि त्रीणि सर्वाणि वा सौहविषाणि बाकानि त्रीणि प्रजापतेर्धर्मविधर्माणि चत्वारि भागश्च वाजिनाश्च साम प्रजापतेर्हिंकविकनिकानि त्रीणि विकनिकहिंकानि वा निकविकहिंकानि वाश्वे द्वे ऐटते वा वाजिनाश्चैव सामादित्यानां च पवित्रम् ॥ १८ ॥**

পরিপ্রধন্ব এই ঋকে পাঁচটি সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটি ইন্দ্রের বা বসিষ্ঠের সংক্রম। পরের তিনটি সৌহবিষ। সুহবি অঙ্গিরারই নামান্তর। অথবা এই পাঁচটি সামই সৌহবিষ।

পর্য্যুপ্রধন্ববাজসাতয়ে এই ঋকে সামত্রয়* উৎপন্ন হইয়াছে। এই তিনটিই বাকনামে খ্যাত।

পবস্ব সোম মহান্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ধর্ম নিধনে রহিয়াছে বলিয়া ইহারা প্রজাপতির ধর্ম নামে কথিত। পবস্ব সোম মহে দক্ষায় এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা প্রজাপতির বিধর্ম নামে পরিচিত। ইহাদের প্রথম সামের নিধন বিধর্ম। এখানে ধর্ম ও বিধর্ম নিধনযুক্ত ঋগ্দ্বয়াশ্রিত চারিটি সাম রহিয়াছে।

ইন্দু পবিষ্টঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ভাগ। ইহার নিধনে ভগায় শব্দ রহিয়াছে। অনুহিত্বা এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। বাজশব্দযুক্ত বলিয়া ইহার নাম বাজি সাম।

কঙ্গং ব্যক্তা নরঃ সনীড়া এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা প্রজাপতির হিকবিকও নিক সংজ্ঞক। অথবা বর্ণবিপর্যাসের দ্বারা ইহারা ক্রমে বিকনিকহিক অথবা নিকবিকহিক নামে খ্যাত।

অগ্নেত মদ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই দুইটী অশ্বশব্দযুক্ত বলিয়া ইহাদের নাম আশ্ব। অথবা ইহারা ইটত নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

আবিমর্য্যা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম বাজিসাম। পবস্ব সোম দ্যুম্নী সুধারঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা আদিত্যগণের পবিত্র নামে খ্যাত।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের অষ্টাদশ খণ্ড

* ভাষ্যে সামদ্বয় আছে, বোধ হয় ছাপার ভুল।

**इन्द्रस्याभरे द्वे वसिष्ठस्य वा वासुमन्दे द्वे कावषाणि त्रीणि प्रजापतेः श्लोकानुश्लोकानि चत्वारि वाचःसामनी द्वे मारुतश्च माधुच्छन्दसं वा मारुतश्चौ वोद्वंशपुत्रश्च ॥ १९ ॥**

বিশ্বতোদাবন্ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্র বা বসিষ্ঠের আভর নামে খ্যাত।

এষ ব্রহ্মা য ঋত্বিয়ঃ এই ঋকে সামপঞ্চক উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী বসুমন্দনামক ঋষি কর্তৃক দৃষ্ট। পরের তিনটী কবষ ঋষি কর্তৃক দৃষ্ট।

ব্রহ্মাণ ইন্দ্রং মহয়ন্তঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই সামদ্বয়ের ক্রমে "শ্লোকতয়া ও শ্লোকাঃ" এই শব্দদ্বয় নিধনে রহিয়াছে। অনবস্তে রথমশ্বায় তক্ষুঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই সামের নিধনে "স্বরাতা" শব্দ রহিয়াছে। সম্পদং মঘং রয়ীষিণঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নিধনে "ওঈড়" এই শব্দ রহিয়াছে। এই ঋক্-ত্রয়াশ্রিত চারিটী সাম প্রজাপতির শ্লোকানুশ্লোক নামে খ্যাত।

সদাগাবঃ শুচয়ো বিশ্বধায়সঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। অনবস্তে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্দ্বয়াশ্রিত সামদ্বয় বাচসংজ্ঞক। উষঃপ্রক্ষে মধুক্ষিযন্তঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মারুত সংজ্ঞক অথবা ইহা বিশ্বামিত্রের পুত্র মধুচ্ছন্দা কর্তৃক দৃষ্ট।

অর্চন্ত্যর্কং মরুতঃ স্বর্কাঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা মারুত সংজ্ঞক। প্রব ইন্দ্রায় বৃত্রহন্তমায় এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম উদ্বংশপুত্র।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের উনবিংশ খণ্ড

**धुरोः शम्ये द्वे प्रजापतेश्च गूर्द्दः कूर्द्दो वा विश्वामित्रस्य चात्यर्द्दः प्रजापतेश्चैव गूर्द्दो विश्वामित्रस्य चैवात्यर्द्दः प्रजापतेः सान्तनिके द्वे प्रजापतेर्धनधर्मणी द्वे उषसश्च साम भारद्वाजं चेन्द्रस्य च राति भारद्वाजश्चैवैषं चेन्द्रस्य वैराजे द्वे वसिष्ठस्य वा प्रजापतेर्वा विशां वा सामनी ॥ २० ॥**

অচেত্যগ্নিশ্চিকিতিঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহাদের নাম "ধুরোঃ শম্যে"।

অগ্নে ত্বং নো অন্তমঃ এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটীর নাম

প্রজাপতির গূর্দ অথবা গূর্দ সংজ্ঞক। দ্বিতীয়টীর নাম বিশ্বামিত্রের চাত্যর্দ। তৃতীয়টী প্রজাপতির গূর্দসংজ্ঞক। চতুর্থটীর নাম বিশ্বামিত্রের অত্যর্দ।

ভগো ন চিত্রঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা প্রজাপতির সান্তনিক নামে নামে প্রসিদ্ধ।

বিশ্বস্ত প্রস্তোভ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ধনাম্ ও ধর্মাম্ নিধনে রহিয়াছে বলিয়া ইহারা প্রজাপতির ধনধর্ম নামে প্রসিদ্ধ।

উষা অপ স্বসুষ্টমঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা উষা। ইমামুকং ভুবনাসীষধেম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা ভরদ্বাজ ঋষি কর্তৃক দৃষ্ট। বিক্রুতয়ো যথাপথঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। রাতিশব্দযুক্ত বলিয়া ইহা ইন্দ্রের রাতি নামে প্রসিদ্ধ। অযাবাজন্দেবহিতং স নেম এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার ঋষি ভরদ্বাজ। উর্জা মিত্রোবরুণঃ পিন্বতেড়াঃ এই ঋকে একটি সাম উৎপন্ন হইয়াছে। ইষ শব্দ যুক্ত বলিয়া ইহার নাম ঐষ।

ইন্দ্রোবিশ্বস্য রাজতি এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। ইহারা ইন্দ্রের বৈরাজ। অথবা ইহারা বসিষ্ঠের বৈরাজ। অথবা ইহারা প্রজাপতির বৈরাজ বা বিশের সাম যেহেতু বিশার্থবাচক বিশ্ব শব্দ এখানে বর্তমান রহিয়াছে।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের বিংশখণ্ড

**प्रजापतेश्च वाजजिद्गोश्चाङ्गिरस्य सामनी द्वे प्रयस्वच्च प्राजापत्य मक्षर्यञ्च रैवघ्नन्तुरश्चैवयामरुतश्च साम भरद्वाजस्य विषमानि त्रीणीन्वकानि वा मैन्धुक्षितानि वा सवितुश्च साम भारद्वाजे द्वे पारुच्छेपे वाग्नेर्वैश्वानरस्य राक्षोघ्ने द्वे वार्हस्पत्ये वा-वभृथसाम वैनयोः पूर्वं प्रवर्ग्यसामोत्तर मैषञ्च ॥ २१ ॥**

ত্রিকদ্রুকেষু মহিষো যবাশিরস্তবিশুষ্মম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা প্রজাপতির বাজভৃৎ নামে প্রসিদ্ধ। অয়ংসহস্র ভানবোদৃশঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। এই সামদ্বয় অঙ্গিরার পুত্র গোনামক ঋষি কর্তৃক দৃষ্ট। এন্দ্রয়া হ্যপ নঃ পরাবতঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। প্রয়ঃশব্দযুক্ত বলিয়া ইহা প্রজাপতির প্রয়স্বৎ নামে খ্যাত। তমিন্দ্রং জোহবীমি মঘবানম্ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা রৈশব্দযুক্ত অক্ষর্য্য নামে পরিচিত। অস্তু শ্রৌষট্ পুরো অগ্নিন্ধিয়া দধে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম যাজ্ঞতুর অর্থাৎ যজ্ঞের তরীতাগ্নিসম্বন্ধীয়। প্রবোমহেমতয়ো যন্তু বিষ্ণবে এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা এবয়া মরুত নামক ঋষি কর্তৃক দৃষ্ট।

অয়া রুচা হরিণ্যা পুনানঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা ভরদ্বাজের বিষম নামে প্রসিদ্ধ। প্রথম ও দ্বিতীয়ের অর্দ্ধর্চে ও তৃতীয়ের সমুদয়ে সাম রহিয়াছে বলিয়া ইহারা বিষম। অথবা ইহাদের নাম ইন্বক বা সৈন্ধুক্ষিত।

অভিত্যন্দেবং সবিতারমোণ্যোঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার দেবতা সবিতা।

অগ্নিং হোতারং মন্যে দাস্বন্তম্ এই ঋকে সাম চতুষ্টয় উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী ভরদ্বাজ অথবা পরুচ্ছেপ নামক ঋষি কর্ত্তৃক দৃষ্ট। অন্তিম দুটীর দেবতা বৈশ্বানর নামক অগ্নি, ইহারা রাক্ষোঘ্ন অর্থাৎ রক্ষের হননের নিমিত্তীভূত। অথবা ইহাদের দেবতা বৃহস্পতি। অথবা ইহাদের প্রথমটী অবভৃথ সাম এবং দ্বিতীয়টী প্রবর্গ্য সাম।

তব তন্নর্য্যং নৃপোত ইন্দ্র এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। এবশব্দযুক্ত বলিয়া ইহার নাম ঐষ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের একবিংশখণ্ড।

ইতি আর্ষেয় ব্রাহ্মণেয় চতুর্থ অধ্যায়।*

**आजिगश्चाभीकश्च ऋषभश्च पावमान औक्ष्णोरन्ध्रो वाभीकश्चैव बाभ्रवे द्वे इन्द्राण्याः साम शैशवे द्वे प्रजापतेर्दोहादोहीये द्वे इन्द्राण्याश्चैव सामामहीयवश्चाजिगम् सुरूपे द्वे जमदग्नेः शिल्पे द्वे सम्हितश्च वसिष्ठस्य च शकुलो जमदग्नेश्च गम्भीरम् सम्हितश्चैव सोमसामनी चाशु च भार्गवं वैश्वदेवे द्वे इन्द्रसामनी द्वे यौक्ताश्वे द्वे भासश्च सोमसाम च प्राजापत्यश्च सोमसाम चैव भार्गश्चैव प्राजापत्यं चैवाघ्यर्द्धेडं वा सोमसाम वैष्टम्भे द्वे पाष्ठौहे द्वे वैष्टम्भश्चैव क्षुल्लकवैष्टम्भं वा पाष्ठौहं चैवेषोवृधीयं चेन्द्रसाम च वैश्वदेवे द्वे आग्नेये द्वे वैश्वदेवं चैवाग्नेयश्चैव शैशवानि चत्वारि च्यावनानि चत्वारि प्राजापत्ये द्वे वैदन्वतानि चत्वारि रजे राङ्गिरसस्य पदस्तोभौ च वौर्णायवे द्वे ॥ २२ ॥**

উচ্চাতে জাত মন্ধসঃ এই ঋকে ত্রয়োদশ সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী আজিগ অর্থাৎ যুদ্ধযুক্ত অর্থাৎ দ্বাদশাহ যজ্ঞের গমন সাধন। দ্বিতীয়টী আভীক অর্থাৎ অভিক্রম সাধন। তৃতীয়টী ঋষভ পাবমান। ঋষভ শব্দের অর্থ ঋষভের ন্যায় চেষ্টা যুক্ত। অথবা ইহার নাম উক্ষোরন্ধ্র অর্থাৎ ইহা উক্ষরন্ধ্র নামক ঋষি কর্ত্তৃক দৃষ্ট। চতুর্থ

* কোনও পুথিতে এখানে প্রপাঠকের অর্দ্ধ বা প্রপাঠকের শেষ বলিয়া উল্লিখিত নাই। সায়ণাচার্য এখানে ইতি......মাধবীয়ে বেদার্থপ্রকাশে চতুর্থে আর্ষেয়াখ্যে 'চতুর্থোঽধ্যায়' এরূপ পরিসমাপ্তি করিয়াছেন। বেদাচার্য সামশ্রমী মহাশয়ের মতে ইহা সঙ্গতই হইয়াছে; যেহেতু এখানে 'ঐন্দ্র পর্বের' সমাপ্তি হইয়াছে।

সামের নাম আভীক। পঞ্চম ও ষষ্ঠ সামের দ্রষ্টা কুৎস গোত্রীয় বভ্রু। সপ্তম সামের দেবতা ইন্দ্রাণী। অষ্টম ও নবম সাম শিশু অর্থাৎ আঙ্গিরস কর্তৃক দৃষ্ট। দশম ও একাদশ সাম প্রজাপতির দোহাদোহীর নামে প্রসিদ্ধ। এই সামদ্বয়ে দোহাদোহ শব্দ বর্ত্তমান। দ্বাদশ সামের দেবতা ইন্দ্রাণী এবং ত্রয়োদশ সাম আমহীয়ব নামে প্রসিদ্ধ।

স্বাদিষ্ঠয়া মাদিষ্ঠয়া এই ঋকে নয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী আজিগ নামক এবং দ্বিতীয় ও তৃতীয়টী স্বরূপ সংজ্ঞক। চতুর্থ ও পঞ্চমটী জমদগ্নির শিল্প নামে প্রসিদ্ধ। ষষ্ঠটীর নাম সংহিতা এবং সপ্তমটী বশিষ্ঠের স্বকুল নামে পরিচিত। অষ্টমটী জামদগ্নির গম্ভীর এবং নবমটী সংহিত নামে খ্যাত।

বৃষাপরস্ব ধারয় এই ঋকে নয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী সোম সাম। তৃতীয়টীর নাম আশু ভার্গব। চতুর্থ ও পঞ্চম সাম বৈশ্বদেব অর্থাৎ ইহাদের দেবতা বিশ্বদেব। ষষ্ঠ ও সপ্তম সামের দেবতা ইন্দ্র। অন্তিম দুইটী যুক্তাশ্ব নামক আঙ্গিরস কর্ত্তৃক দৃষ্ট।

যস্তে মদো বরেণ্যম্ এই ঋকে ছয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম সামের নাম ভাস অর্থাৎ প্রকাশক। দ্বিতীয়টী সোম সাম এবং তৃতীয়টী প্রাজাপত্য। চতুর্থটী সোমসাম। এবং পঞ্চমটী ভাস। ষষ্ঠ সাম প্রাজাপাত্য। অথবা ইহা অর্দ্ধেড়ং সোম সাম।

তিস্রো বাচ উদীরত এই ঋকে ছয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম দুইটী বৈষ্টম্ভসংজ্ঞক। মধ্যম দুইটী ষাষ্ঠৌহ। পঞ্চমী বৈষ্টম্ভ অথবা ক্ষুল্লক বৈষ্টম্ভ। ষষ্ঠটী ষাষ্ঠৌহ অর্থাৎ ষষ্ঠবাড়্ (আঙ্গিরস) কর্তৃক দৃষ্ট।

ইন্দ্রায়েন্দো মরুত্বতঃ এই ঋকে সামাষ্টক উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথমটী ইষবৃধ শব্দযুক্ত বলিয়া ইষোবৃধীয়া দ্বিতীয় সামের দেবতা ইন্দ্র। তৃতীয় ও চতুর্থ সাম বৈশ্বদেব। পঞ্চম ও ষষ্ঠ আগ্নেয়, সপ্তম বৈশ্বদেব এবং অন্তিম অর্থাৎ অষ্টম আগ্নেয়।

অসাব্যংশুর্মাদায় এই ঋকে সামাষ্টক উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম চারিটী শৈশব অর্থাৎ শিশু নামক আঙ্গিরস কর্তৃক দৃষ্ট। অন্তিম চারিটী দধীচির পুত্র চ্যবন কর্তৃক দৃষ্ট।

পবস্ব দক্ষসাধনঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা প্রাজাপত্য অর্থাৎ প্রজাপতি দেবতাক।

পরিস্বানো গিরিষ্ঠা এই ঋকে ছয়টী সাম উৎপন্ন হইয়াছে। ইহাদের প্রথম চারিটী বৈদম্বত অর্থাৎ বিদন্বান্ (ভার্গব) কর্তৃক দৃষ্ট। অন্তিম দুইটী প্রতি পদে স্তোভ রহিয়াছে বলিয়া পদস্তোভ নামে খ্যাত। ইহারা অঙ্গিরার পুত্র রজি কর্তৃক দৃষ্ট।

পরিপ্রিয়া দিবঃ কবিঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা উর্ণায়ুনামক গন্ধর্ব সম্বন্ধীয় বলিয়া ঔর্ণায়ব নামে প্রসিদ্ধ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের দ্বাবিংশখণ্ড

**সৌভরে দ্বে সৌশ্রবে বেন্দ্রস্য বৃষকাণি ত্রীণি দেবানাং বর্ষীণাং বার্ষেয়ং প্রথমং বভ্রোঃ কৌম্ভাস্য সামানি ত্রীণি বভ্রোঃ কার্ত্তবেশস্য ত্রীণি সাম্মদে দ্বে ঐটতে বা বসিষ্ঠস্য জনিত্রে দ্বে মরুতাং প্রক্রীড়া বা সংক্রীড়া বা নিক্রীড়া বা ত্রয় ঔশনম্ ॥২৩॥**

প্রসোমাসো মদচ্যুতঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে প্রসোমাসো বিপশ্চিতঃ স্ত্রই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ঋগ্‌দ্বয়াশ্রিত দুটী সাম সৌভর বা সৌশ্রব।

পবস্বেন্দো বৃষাসুত এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াচে। বৃষাহ্যসি ভানুনা এই ঋকে দুইটী সাম উৎপন্ন হইয়াছে। এই ঋগ্‌দ্বরাশ্রিত তিনটী সাম ইন্দ্রের বৃষক নামে খ্যাত। অথবা ইহাদের মধ্যে প্রথম সাম দেবঋষিগণের আর্ষেয়।

ইন্দুঃ পরিষ্ট চেতনঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে; ইহারা কুম্ভ্যপুত্র বভ্রু কর্তৃক দৃষ্ট। অস্মৃক্ষত প্রবাজিনঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহাদের ঋষি কার্ত্তবেশ বভ্রু।

পবস্বদেব আয়ুষম এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে ইহাদের নাম শাম্মদ অথবা ঐটত। *।

পবমানো অজীননৎ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা বশিষ্ঠের জনিত্র অর্থাৎ জনিত্র শব্দযুক্ত।

পরিস্বানাস ইন্দবঃ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। ইহারা মরুদ্‌গণের প্রক্রীড়া সংক্রীড়া অথবা নিক্রীড়া সংজ্ঞক।

পরি প্রাসিষ্যদৎকবিঃ এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহার নাম ঔষণ।

ইতি আর্ষেয় ব্রাহ্মণের দ্বিতীয় প্রপাঠকের ত্রয়োবিংশখণ্ড

**যামানি ত্রীণি দেবানাং বর্ষীণাং বার্ষেয় মুত্তম মঙ্কতেশ্চ বৈরূপস্য সামৌশনে দ্বে দেবানাং বার্ষীণাং বার্ষেয়ং পূর্বম্ সোমসাম চ কার্ষ্ণে দ্বে বৈশ্বদেবে দ্বে সোমসাম বৈনয়োঃ পূর্বম্ সূর্যসামোত্তর মিন্দ্রস্য চ বাত্রঘ্নম্ সোমসামানি চৈব ত্রীণি ভারদ্বাজশ্চ ॥২৪॥**

উপোষু জাতমপতুরম্ এই ঋকে সামত্রয় উৎপন্ন হইয়াছে। এই তিনটীর দেবতাই যম। অথবা ইহাদের তৃতীয়টী দেবর্ষিগণের আর্ষেয়।

পুনানো অক্রমীদভি এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা বৈরূপ অঙ্কতির সাম।

আবিশন্ কলশংসুতঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহারা ঔশন সংজ্ঞকঃ। অথবা ইহার প্রথমটী দেব ঋষিগণের আর্ষেয়।

অসজ্জিরক্ষ্যো যথা এই ঋকে একটী সাম উৎপন্ন হইয়াছে। ইহা সোম সাম।

প্রযদ্‌গাবো ন ভূর্ণয়ঃ এই ঋকে সামদ্বয় উৎপন্ন হইয়াছে। ইহা কার্ষ্ণ নামে খ্যাত।

* এস্থান হইতে আরম্ভ করিয়া পুস্তকের শেষ পর্যন্ত সায়ণাচার্যের ব্যাখ্যা পাওয়া যায় না। রামাচার্য অনুগ্রহ করিয়া ইহার ব্যাখ্যা করিয়াছেন।

